তাঁহার তামিল নাম 'পিল্লৈয়র' যে প্রাচীন গণেশের দ্রবিড় নামের অপভ্রংশ তাহা অনুমানসাপেক্ষ। 'শিশুর' তামিল নাম 'পিল্লে' এবং 'পিল্লৈয়র' অর্থে 'বড় শিশু'। আবার কাহারও কাহারও মতে, 'পিল্লে' অর্থে 'হস্তীশিশু'; কারণ পালি শব্দ 'পিল্লক'-এর সহিত 'হস্তীশিশু'র সঙ্গতি আছে।[৫]

তৈত্তিরীয়-আরণ্যকে (১০.১.৫) 'দন্তী' নামক এক দেবতার মন্ত্রে বলা হইয়াছে—'তৎপুরুষায় বিদ্মহে বক্রতুণ্ডায় ধীমহি তন্ নো দন্তীঃ প্রচোদয়াৎ'। ইহাতে উল্লিখিত 'দন্তী' নামক দেবতাকে হস্তী-মুণ্ডবিশিষ্ট গণেশ বলিয়াই অনুমান করা যায়। উল্লিখিত মন্ত্রের সহিত অন্য যে সমুদয় মন্ত্র আছে, সেগুলি কার্তিকেয় ও নন্দীর প্রতি উদ্দিষ্ট। পুরাণসমূহে প্রাচীন ভারতীয় স্থাপত্যশিল্পে কার্তিকেয় ও নন্দীর সহিত গণেশকে প্রায়ই দেখা যায়। এক্ষেত্রে দন্তীকে গণেশ বলিয়াই ধরিয়া লওয়া অসঙ্গত নয়। এতদ্ব্যতীত সায়ন তাঁহার ভাষ্যে একজন হস্তিমুণ্ডবিশিষ্ট দেবতার উল্লেখ করিয়াছেন; এই দেবতার একটী 'তুণ্ড' ('তুণ্ড' অর্থে নাসিকা, চঞ্চু বা শুঁড়) এবং উহা 'বক্র'। ইনি একটী গদা, একটী ইক্ষুদণ্ড ও রাশীকৃত শস্য বহন করেন। এগুলি গণেশের দ্রব্য হওয়াই সম্ভব, কারণ কয়েকটী শক্তি-গণপতির মূর্তিতে এগুলি দেখিতে পাওয়া গিয়াছে। উক্ত দেবতা পরে পুরাণসমূহে 'বক্রতুণ্ড' নামে অভিহিত হইয়াছেন ('গণপতি-স্তোত্রে' উল্লিখিত গণেশের দ্বাদশটী নামের মধ্যে বক্রতুণ্ড অন্যতম। আবার 'মহানির্বাণতন্ত্রে' গণেশের একটী নাম 'রক্তুতুণ্ড'।[৬] 'রক্ত' বা লোহিত গণেশের স্বাভাবিক বর্ণ। বৈদিক গ্রন্থে গণেশ উল্লিখিত হইয়াছেন বটে, তবে বৈদিক দেবতাদের মধ্যে তাঁহার স্থান নাই। সম্ভবতঃ প্রাচীন ভারতে তিনি একজন অনুল্লেখযোগ্য পল্লীদেবতা

---

৫. Bagchi; 'Some Linguistic Notes'—The Indian Historical Quarterly, ix. No. 1, March. 1933.

৬. মহানির্বাণতন্ত্র Avalon-অনূদিত, পৃঃ ২৫১।

ছিলেন এবং নিম্নশ্রেণীর জাতিসমূহ তাঁহার পূজা করিত। মনুস্মৃতিতে তাঁহার নিকৃষ্টতার কিছু সন্ধানও পাওয়া গিয়াছে। মনু বলিয়াছেন—ব্রাহ্মণগণের দেবতা শিব এবং শূদ্রদিগের দেবতা গণেশ।[৭] এই শূদ্রগণকে কেহ কেহ ভারতের আদিম অধিবাসী বলিয়া মনে করিয়াছেন। *

গণেশের প্রাচীন 'একদন্ত' নাম-সম্বন্ধে কোন কাহিনীর প্রচলন নাই। প্রাচীন কৃষিকার্য ব্যাপারে অনুষ্ঠিত উৎসবসমূহে 'একদন্ত' প্রায়ই দেখা যায়। পরবর্তী যুগে একদন্ত কৃষির অনুষ্ঠাত্রী দেবতারূপে পরিগণিত হয়। সম্ভবতঃ কৃষিকার্যে ব্যবহৃত লাঙ্গলের সহিত এক-দন্তের দন্তের সঙ্গতি রক্ষা করা হইয়াছে; লাঙ্গল একদন্তেরই প্রতীক।[৮]

খ্রীস্টীয় ৬ষ্ঠ শতক পর্যন্ত হস্তিমুণ্ডবিশিষ্ট দেবতা অশিক্ষিত সম্প্রদায়সমূহের মধ্যেই সীমাবদ্ধ ছিলেন। তবে পৌরাণিক দেবতাদিগের মধ্যে তাঁহার বিশেষ স্থান নাই বলিয়া আশ্চর্যের কিছুই নাই। মহাভারতের 'গণেশ' বা 'গণেশ্বর' নাম হস্তিদন্ত-বিশিষ্ট গণেশের নাম নহে, উহা তাঁহার পিতা শিবেরই একটী নাম। আবার ঋগ্বেদে (২.২৩.১) যে 'গণপতি' নামের উল্লেখ আছে তাহা ব্রাহ্মণস্পতি বা বৃহস্পতির একটী নাম। কেহ কেহ অনুমান করিয়াছেন, মহাভারতে 'গণেশ' বা 'গণেশ্বর' নাম শিব ও হস্তিমুণ্ড বিশিষ্ট গণেশ একই দেবতা; কারণ শিবের একটী রূপ 'রুদ্রশিব' গণদিগের নায়ক।[৯]

৭. Monier-Williams: Brahmanism and Hinduism, Lond. 1887, 212.

৮ Gupta: 'Harvest Festivals of Gauri and Ganesh'—IA xxxv. Nov. 1906.

৯ Alice Getty: Ganesa, a Monograph on the Elephant faced God, Oxford 1936, 3.

রামায়ণ ও মহাভারতে হস্তিমুণ্ডবিশিষ্ট দেবতার উল্লেখ নাই বটে, তবে শিব হইতে পৃথক্ এক জন গণেশ নামক দেবতার উল্লেখ আছে। এই গণেশ 'গণেশান' নামেও কথিত হইয়াছেন। দেবজনিত গুণাবলী তাঁহার মধ্যে দেখা যায়। এই গণেশ ব্যাসদেবের লিপিকর-রূপে কথিত হইয়াছেন। ব্যাসদেব মুখে মহাভারতের রচনা বিষয় বলিয়া যাইতেছেন, আর গণেশ অমানুষিক শক্তিদ্বারা অতি দ্রুত তাহা লিখিয়া যাইতেছেন। খ্রীস্টীয় ৯ম শতকে রচিত বালভারতের আখ্যানেও এই লিপির ব্যাপার সমর্থিত হইয়াছে। উহাতে দেখা যায়, একবার বাল্মীকির সহিত ব্যাসের সাক্ষাৎ হইলে বাল্মীকি যখন মহাভারতের রচনাকার্য কিরূপ অগ্রসর হইতেছে জিজ্ঞাসা করেন তখন ব্যাসদেব উত্তর করেন, বহু চেষ্টার পর তিনি তাঁহার 'লিপিকর-রূপে মহাগণেশকে পাইয়াছেন। Winternitz মনে করেন, খ্রীস্টীয় ৯ম শতকের পূর্বেও এই কাহিনী প্রচলিত ছিল এবং আরও দেড়শত বর্ষ পরে উত্তর-ভারতের সংশোধিত আকারের মহাভারতের এই কাহিনী সন্নিবেশিত করা হয় নাই।[১০] দক্ষিণ ভারতের মহাভারতে এই কাহিনীর কোন উল্লেখ নাই, গণেশের নামও কোথাও পাওয়া যায় না। পুরাণসমূহে গণেশের নাম প্রায়ই উল্লিখিত হইয়াছে বটে, কিন্তু গণেশকে কোথাও লিপিকররূপে দেখা যায় নাই। কোন প্রাচীন ভারতীয় মূর্তিশিল্পে বা ফ্রেস্কো-চিত্রেও এরূপ নিদর্শন পাওয়া যায় না। হস্তিমুণ্ডবিশিষ্ট গণনায়ক গণেশ ও লিপিকর গণেশ যে একই ব্যক্তি তাহারও বিশেষ কোন প্রামাণ্যের সন্ধান পাওয়া যায় নাই।

অবশ্য দুইটী ক্ষুদ্র গণেশমূর্তির নিদর্শনে গণেশকে লিপিকররূপে দেখা গিয়াছে। খ্রীস্টীয় ১৩শতকে লিখিত 'পিঙ্গলমালা' নামক একটী নেপালী তান্ত্রিক পুঁথির পাটায় এইরূপ একটী গণেশের চিত্র

১০ Journal of the Royal Asiatic Society, 1898 ( April, ) 380.

আছে। পুঁথিটী 'নেপাল স্টেট লাইব্রেরী'তে রক্ষিত। ইহাতে হস্তিমুণ্ডবিশিষ্ট গণেশকে লিখিবার জন্য পুঁথির পাতা লইয়া উপবিষ্ট দেখা যায়। আর একটী নিদর্শন একটী রাজপুত চিত্র। এই চিত্রটী এখন Boston Museum of Fine Arts-এ রক্ষিত। ইহা খ্রীস্টীয় ১৭শ শতকে চিত্রিত। ইহাতে চতুর্হস্ত গণেশ উপাসনারত ব্যাসের সম্মুখে দণ্ডায়মান। উপরে দক্ষিণ কোণে ব্রহ্মার মূর্তি। চিত্রটীর বিষয়বস্তু এইরূপ—ব্যাসদেব যখন ব্রহ্মার ধ্যান করিতেছিলেন, তখন সহসা গণেশ তাঁহার সম্মুখে আবির্ভূত হন। তখন ব্যাস গণেশের পূজা করেন। তাহাতে গণেশ সন্তুষ্ট হইয়া ব্যাসের লিপিকর হইতে সন্তুষ্ট হইলেন।[১১] চিত্রের নীচের দিকে গণেশকে উপবিষ্ট দেখা যায়। তাঁহার সম্মুখে একটী জলপাত্র। দক্ষিণ হস্তে তিনি অক্ষমালা গ্রহণ করিয়াছেন। উপরের দক্ষিণ হস্ত বিতর্ক মুদ্রাতেই আছে। একটী বাম হস্তে খড়্গ, অপর বাম হস্তে ব্যাসকে লিপিবদ্ধ পুঁথি প্রদান করিতেছেন। ইহা হইতে স্পষ্টই বোঝা যায় যে, তাঁহার লিপিকার্য শেষ হইয়াছে।

বিঘ্ন হইতে উদ্ধারকর্তৃরূপেই গণেশের প্রসিদ্ধি। কিন্তু লিপির অনুপালয়িতৃরূপে কিরূপে তাঁহার প্রসিদ্ধি হইল তাহা লইয়া মতানৈক্য আছে। শ্রীযুক্ত প্রবোধচন্দ্র বাগচী মত প্রকাশ করিয়াছেন যে, লিপি-ব্যাপারে গণেশের সম্পর্ক 'সিদ্ধি' শব্দ হইতে জানা যায়। অতি প্রাচীনকালে ভারতীয় অক্ষরকে 'সিদ্ধম্' বলা হইত। এইজন্যই অক্ষরবিন্যাসের প্রথমেই 'সিদ্ধি' শব্দের ব্যবহার হয়। গণেশের একটী নামও আমরা 'সিদ্ধিদাতা' বলিয়া জানি। অবশ্য 'সিদ্ধিদাতা' অর্থে সাফল্যদানকারী, কিন্তু গণেশের ঐ নাম সম্ভবতঃ লিপির প্রাচীন নাম 'সিদ্ধম্' হইতেই হইয়াছে।

কেহ কেহ দেখাইতে চাহিয়াছেন যে, গণেশের জ্ঞানী বলিয়া

---

১১ A. K. Coomaraswamy: Bulletin of the Boston Museum of Fine Arts, xxvi. 30.

যে প্রসিদ্ধি আছে, তাহা হইতে বৈদিক জ্ঞানের অধিষ্ঠাত্রী দেবতা বৃহস্পতির সহিত তাঁহার অভিন্নত্বের প্রশ্ন আসিয়া পড়ে।[১২] আবার কাহারও কাহারও মতে, দেবগুরু বৃহস্পতি ও গণেশ একই দেবতা।[১৩] ঋগ্বেদে গণেশ একজন বিশিষ্ট দেবতা ; তাঁহার হস্তে খড়্গাও আছে এবং তিনি 'গণপতি' নামেও কথিত হইয়াছেন। এক্ষেত্রে বৃহস্পতির সহিত গণেশের অভিন্নত্বের প্রশ্ন বিশেষ প্রণিধানযোগ্য।

এতৎসত্ত্বেও জ্ঞানের অনুপালয়িতৃরূপে গণেশের প্রতিষ্ঠা হয় নাই। খ্রীস্টীয় ১০ম শতকে 'গণপতি' নামক দেবতারূপে তিনি সর্বাধিক প্রসিদ্ধি লাভ করেন। এই সময় 'গাণপত্য' নামক একটী সম্প্রদায়ের উদ্ভব হয়। ইহারা গণপতির পূজার প্রবর্তন করে। সমুদয় হিন্দু দেবদেবীকে বাদ দিয়া তাহারা এই দেবতারই পূজা সুপ্রতিষ্ঠিত করিয়া তোলে। ফলে একটি বিভিন্ন গণেশ-সংস্কৃতি গড়িয়া ওঠে। তখন একমাত্র গণেশেরই মন্দির নির্মিত হইতে থাকে। গনেশের সহিত তাঁহার বাহন মূষিককেও সর্বত্র দ্বারপালরূপে দেখা যাইতে লাগিল। সর্বাপেক্ষা বৃহৎ গণেশ-মন্দির নির্মিত হয় ত্রিচিনপল্লীর নিকট। ইহা একটী গুহামন্দির এবং 'উচ্চি-পিল্লৈয়র কোবিল্' নামে পরিচিত।[১৪] গাণপত্যরা একমেবাদ্বিতীয় দেবতা-রূপে গ্রহণ করে। এমন কি, গণপতি-উপনিষদে দেখা যায়, গণেশ ব্রহ্মা বিষ্ণু ও শিবের উপরেও গৃহীত হইয়াছেন। গাণপত্যরা 'ওঁ' চিহ্নকে গণেশের প্রতীক বলিয়া গ্রহণ করিয়াছে।

কয়েকটী পুরাণ ও উপপুরাণে গণেশ ত্রিমূর্তিরও উপরে সৃষ্টি-কর্তার পর্যায়ে উন্নীত হইয়াছেন। স্কন্দপুরাণে তাঁহাকে সাধারণ

---

১২ Bhandarkar : Vaishnavism, 149.

১৩ Gopinath Rao : Elements of Hindu Iconography' i. pt.-i, 15.

১৪ Indian Antiquary, 1877, 361.

দেবতার পর্যায়েই দেখা যায়। রমণী, ইতর জাতি, শূদ্র প্রভৃতি পাপের অনুষ্ঠানকারী শিবের ভক্তগণের অত্যাচার হইতে শান্তি-লাভের জন্য ইন্দ্র-প্রমুখ দেবতাগণের অনুরোধে শিব গণেশের সৃষ্টি করিয়াছিলেন। ইহা হইতে গণেশের বিঘ্নেশ্বর নামের উৎপত্তি। বরাহপুরাণের একটী কাহিনীতেও এই বিষয় সমর্থিত হইয়াছে। তথায়ও শিব তাঁহাকে সৃষ্টি করিয়া সমুদয় দেবতাদিগের বিঘ্নে শান্তিস্থাপনের জন্য নিয়োজিত করিয়াছেন। আবার কোথাও কোথাও কথিত হইয়াছে, ইন্দ্রপ্রমুখ দেবতাগণের প্রার্থনায় শিবপত্নী পার্বতী গণেশের সৃষ্টি করিয়াছিলেন। আবার মৎস্যপুরাণে উল্লিখিত হইয়াছে যে, পার্বতী তাঁহার স্নানকালীন গাত্রের মল ও তৈল হইতে গণেশের সৃষ্টি করেন ও গঙ্গাজল ছিটাইয়া তাঁহার প্রাণ-প্রতিষ্ঠা করেন। এই গণেশকেই তিনি দেবতাদিগের বিঘ্ননাশের জন্য নিয়োজিত করিয়াছিলেন। পার্বতী তাঁহাকে কয়েকটী বিষয় উপদেশও দিয়া দেন। ইহার পর দেবগণ বিঘ্নাদি হইতে মুক্তি পাইয়া হৃষ্টমনে স্বর্গে গমন করেন।[১৫]

কয়েকটী কাহিনীতে আবার দেখা যায়, গণেশের সৃষ্টিব্যাপারে শিব ও পার্বতী উভয়েই অংশ গ্রহণ করিয়াছিলেন। কোন কোন ক্ষেত্রে মানবরূপী কৃষ্ণ এই গণেশেরই অবতার বলিয়া কথিত হইয়াছেন এবং মহাভারতেও কৃষ্ণকে বিঘ্নসমূহের অপসরণকারী বলিয়া অভিহিত হইতে দেখা যায়।[১৬] এই কৃষ্ণ-গণেশ-সংস্কৃতি-পন্থিগণের মধ্যে গণেশের জন্মব্যাপার লইয়া এইরূপ কাহিনী প্রচলিত আছে—পার্বতী শিবের দ্বারা নিজের কোন সন্তান-সম্ভাবনা না

---

১৫ Alice Getty : Ganesa, Oxford 1936 5-7 ; Kennedy ; Hindu Mythology 354 ; Gopinath Rao : Hindu Iconography, i. pt.-i, 43 ; Encyclopædia of Religion and Ethics, ii. Krahmanism 807.

১৬ Gopinath Rao : Hindu Iconography, i, pt.-i, 46 ; Hopkins : Epic Mythology, 207 n. 1

দেখিয়া পণ্যকব্রত অবলম্বন করিলেন। এক বৎসর ধরিয়া প্রত্যহ তিনি শিবের মন্দিরে ফল ও পুষ্পের দ্বারা শিবের পূজা করিলেন, কিন্তু তাহাতেও কিছু না হওয়ায় তিনি হতাশ হইয়া পড়েন। তাঁহার ইচ্ছা পূর্ণ না হওয়ায় এক দিন গভীর মনঃকষ্টে আছেন, এমন সময় তিনি দৈববাণীতে জানিলেন যে, তাঁহার পুত্র তাঁহারই আপন গৃহে অবস্থান করিতেছেন। তিনি গৃহে ফিরিয়া আসিয়া দেখিলেন, সেখানে অতি সুন্দর একটি বালক রহিয়াছে। এই সুন্দর বালককে তিনি ও শিব পুত্ররূপে গ্রহণ করিলেন। এই ব্যাপারে সমুদয় দেবগণকে একটি উৎসবে নিমন্ত্রণ করা হইল। দেবতাদের সঙ্গে শনিও অসিলেন। কিন্তু শনি বালকের মুখের প্রতি চাহিবামাত্রই ঐ বালকের মুণ্ড দেহ হইতে বিচ্ছিন্ন হইয়া গোলোকে শ্রীকৃষ্ণের নিকট গমন করিল, কারণ এই পুত্রই শ্রীকৃষ্ণের অবতার। দেবতারা আক্ষেপে ক্রন্দন করিয়া উঠিলেন। কিন্তু বিষ্ণু শীঘ্রই গরুড়পৃষ্ঠে পুষ্পভদ্রার তীরের দিকে চলিলেন। তথায় একটি হস্তীকে উত্তর দিকে মুখ করিয়া নিদ্রিত দেখিয়া তখনই সুদর্শনচক্রদ্বারা উহার মস্তক বিচ্ছিন্ন করিয়া আনিয়া বালকের স্কন্ধে সংযোজিত করিয়া দিলেন। বালক জীবন ফিরিয়া পাইল, কিন্তু তাহার মুণ্ড হইল হস্তীর। ইনিই 'বালগণেশ' নামে প্রখ্যাত হইলেন।

কৃষ্ণ গণেশ-সংস্কৃতিপন্থিগণ গণেশকে কৃষ্ণের মতই মনে করে। এমন কি, তাহারা ভগবদ্গীতা লইয়া উহার যেখানে যেখানে কৃষ্ণের নাম আছে সেখানে সেখানে কৃষ্ণের স্থানে গণেশ বসাইয়া ভগবদ্গীতার 'গণেশগীতা' নামকরণ করিয়াছে।[১৭] একটি কাহিনী দেখা যায়, 'গণেশের' 'গজানন' নাম হওয়া সম্বন্ধে শিব বলিতেছেন যে, পার্বতী ও তিনি (শিব) ভ্রমণকালে একবার এক হস্তী ও হস্তিনীকে রমণ করিতে দেখিয়া কামপরবশ হন; তখন তাঁহারা

১৭ Dowson : Classical Dictionary of Hindu Mythology.

হস্তী ও হস্তিনীরূপ পরিগ্রহ করিয়া রমণ করায় গণেশের জন্ম হয়। এই সন্তানের মুখ হস্তিমুণ্ড হইল বলিয়া তাঁহার নাম হইল 'গজানন'।[১৮]

উক্ত কাহিনীসমূহ হইতে স্পষ্টই স্বীকৃত হয় যে, গণেশ শিব ও পার্বতী উভয়েরই সন্তান—একজনের বিশেষ ক্ষমতায় সৃষ্ট নহেন্। মাত্র যে পৌরাণিক কাহিনীসমূহেই গণেশের নাম আখ্যাত হইয়াছে তাহা নহে, ব্রাহ্মণ্য ও বৌদ্ধ উভয় ধর্মেরই তন্ত্রবিদ্যাসম্পর্কীয় তত্ত্ব-বিষয়ক গ্রন্থসমূহেও তাঁহাকে দেখা যায়। এই গ্রন্থসমূহের রচনাকালের সূচনা হয় খ্রীস্টীয় ৫ম শতকে। একটি বৌদ্ধ গ্রন্থে গণেশ এক জন অসাধারণ বীর বলিয়া কথিত হইয়াছেন। তিনি মারকে জয় করিয়াছিলেন। তিনি অতুলনীয়, অপ্রতিদ্বন্দ্বী, এক জন অসাধারণ যাদুকর, মায়ামন্ত্রসমূহের রাজা এবং গুহ্যতত্ত্বসমূহে অভিজ্ঞানী। তান্ত্রিক সাধনসমূহে দেখা যায়, তাঁহার তিন চক্ষু ও বহু হস্ত এবং তাঁহার আকৃতি বা রূপ চিত্রকলা ও স্থাপত্যশিল্পে অজ্ঞাত। 'সর্বদুর্গতিপরিশোধন নামক গ্রন্থে তাঁহাকে বজ্র-গণপতি-রূপে দেখা যায়। বজ্র-গণপতি হস্তে বজ্র ও তরবারি ধারণ করেন এবং মূষকের পরিবর্তে কচ্ছপের উপর উপবেশন করেন।[১৯] তন্ত্রে প্রায়ই 'ধারণীর' (বীজমন্ত্রের) মধ্যে তাঁহাকে দেখিতে পাওয়া যায়। একটি ধারণীতে তাঁহাকে দেবী অপরাজিতা-কর্তৃক পদদলিত হইতে দেখা গিয়াছে। গণেশের তান্ত্রিক বীজ 'গঙ্'। তন্ত্রসমূহে তাঁহার বৈশিষ্ট্য বিশেষভাবেই রক্ষিত হইয়াছে। এক স্থানে দেখা যায়, তাঁহার মধ্যে তান্ত্রিক রহস্যসমূহ গুপ্ত এবং সেগুলি প্রকাশ্য নহে। দৃষ্টান্তস্বরূপ 'মহানির্বাণতন্ত্রে' দেখা যায়, আদ্যা শক্তি পার্বতী যখন শিবকে জিজ্ঞাসা করিলেন যে, তিনি (শিব) ব্যতীত আর কে তাঁহার (শক্তির) গূঢ়তত্ত্বসমূহ জ্ঞাত আছেন, তখন শিব গণেশের নাম করিয়াছিলেন।

---

১৮ Hindu Iconography, i. pt.-i.

১৯ সর্বদুর্গতিপরিশোধন, ৭৫ পত্রাঙ্ক। Bibliotheque Nationales (Sanskrit 59)-এ রক্ষিত পুঁথি।

'শারদাতিলকে'র রাঘবভট্টের টীকায় ( ১. ১১৬ ) পঞ্চাশ রকম গণেশের নাম আছে। পঞ্চাশ গণেশের পঞ্চাশ শক্তির নামও তাহাতে পাওয়া যায়। কিন্তু তাঁহাদের মূর্তির কোন ধ্যান নাই। নিম্নে পঞ্চাশ গণেশ ও তাঁহাদের শক্তির নাম প্রদত্ত হইল—

| গণেশ | ও | তাঁহার শক্তি |
|---|---|---|
| (১) | বিঘ্নেশ | হ্রী |
| (২) | বিঘ্নরাজ | শ্রী |
| (৩) | বিনায়ক | পুষ্টি |
| (৪) | শিবোত্তম | শান্তি |
| (৫) | বিঘ্নকৃৎ | স্বস্তি |
| (৬) | বিঘ্নহর্তা | সরস্বতী |
| (৭) | গণ | স্বাহা |
| (৮) | একসুদন্তক | মেধা |
| (৯) | দ্বিসুদন্তক | কান্তি |
| (১০) | গজবক্ত্র | কামিনী |
| (১১) | নিরঞ্জন | মোহিনী |
| (১২) | কপর্দী | নটী |
| (১৩) | দীর্ঘজীহ্বক | পার্বতী |
| (১৪) | শঙ্কুকর্ণ | জ্বালিনী |
| (১৫) | বৃষভধ্বজ | নন্দা |
| (১৬) | গণনায়ক | সুপশা |
| (১৭) | গজেন্দ্র | কামরূপিনী |
| (১৮) | সূর্যকর্ণ | উমা |
| (১৯) | ত্রিলোচন | তেজবতী |
| (২০) | লম্বোদর | সত্যা |
| (২১) | মহানন্দ | বিঘ্নেশানী |
| (২২) | চতুর্মূর্তি | স্বরূপিনী |
| (২৩) | সমাশিব | কামদা |
| (২৪) | আমোদ | মদজিহ্বা |
| (২৫) | দুর্মুখ | ভূতি |

| গণেশ | ও | তাঁহার শক্তি |
|---|---|---|
| (২৬) | সুমুখ | ভীতিকা |
| (২৭) | প্রমোদক | অসিতা |
| (২৮) | একরদ | রমা |
| (২৯) | দ্বিজিহ্ব | মহিষী |
| (৩০) | শূর | ভঞ্জিনী |
| (৩১) | বীর | বি[illegible]পা |
| (৩২) | ষণ্মুখ | ভ্রুকুটি |
| (৩৩) | বরদ | লজ্জা |
| (৩৪) | বামদেব | দীর্ঘঘোনা |
| (৩৫) | বক্রতুণ্ড | ধনুর্ধরা |
| (৩৬) | দ্বিরস্তক | যামিনী |
| (৩৭) | সেনানীরমন | রাত্রি |
| (৩৮) | মত্ত | কামান্ধা |
| (৩৯) | বিমত্ত | শশিপ্রভা |
| (৪০) | মত্তবাহন | লোলাক্ষী |
| (৪১) | জটী | চঞ্চলা |
| (৪২) | মুণ্ডী | দীপ্তি |

| | | | | | |
|---|---|---|---|---|---|
| (৪৩) | খড়্গা | দুর্ভগা | (৪৭) | গণেশ | ভগিনী |
| (৪৪) | বরেণ্য | সুভাগা | (৪৮) | মেঘনাদক | ভোগিনী |
| (৪৫) | বৃষকেতন | শিবা | (৪৯) | ব্যাপী | কালরাত্রি |
| (৪৬) | ভক্ষপ্রিয় | ভর্গা | (৫০) | গণেশ্বর | কালিকা |

বিভিন্ন স্থানে গণেশের নিম্নলিখিত নামসমূহ বিশেষতঃ দেখা যায়—

(১) বক্রতুণ্ড, (২) একদন্ত, (৩) বিনায়ক, (৪) গণপতি, (৫) বিঘ্নেশ্বর, (৬) অখু-রথ, (৭) সিদ্ধিদাতা, (৮) হেরম্ব, (৯) দ্বি-দেহক (১০) লম্বোদর, (১১) গজানন ও (১২) বালগণপতি; তামিল নাম—পিল্লেয়র।

পুরাণাদিতে কিন্তু এতগুলি গণেশের নাম পাওয়া যায় না, এতগুলি শক্তিরও নাম নাই। গণেশের নামে একখানি উপনিষদ্‌ও তৈয়ারী হইয়াছে। উপনিষদ্‌খানির নাম—'গণেশাথর্বশীর্ষোপনিষৎ'। এখানিও কোনও প্রাচীন রচনা নয়। এগুলিতেও গণেশের এত প্রকারভেদ পাওয়া যায় না। অগ্নিপুরাণ গণেশের গায়ত্রী দিয়াছেন। ( ৭১. ৬ ), পূজা পদ্ধতি দিয়াছেন ( ৭১. ১-৩ ) পবিত্রারোহন মন্ত্র দিয়াছেন ( ৩৮. ৮ ), গণেশের শক্তিরও নাম করিয়াছেন ( ৭১. ৪-৫ )। অগ্নিপুরাণের গণেশের-শক্তির নাম—জ্বালিনী, সুর্যেশা, কামরূপা, উদয়া, কামবর্তিনী, সত্যা, বিঘ্ননাশা ও গন্ধমৃত্তিকা। এই শক্তিগুলির মধ্যে শারদাতিলকের নির্দিষ্ট জ্বালিনী, কামরূপা, সত্যা ও বিঘ্ননাশা এই কয়টীকেই পাই।

বিভিন্ন দেশে গণেশের নাম—

তিব্বত—ৎসা'গ্‌স্‌-ব্‌দগ্‌ ও ব্‌গেগ্‌স মেদ্‌প'ই ব্‌দগ্‌ পো;

বর্মা—মহা-পিত্রন্নে;

মোঙ্গল—তোৎখর্‌-ওউন খঘন্‌;

কম্বোজ—প্রাহ্‌ কেনেস্‌;

চীন—কুঅন্‌-শি তি' এন্‌;

জাপান—শো-তেন্, বিনায়ক্‌শ, কৃব্‌ন্‌জন্-শো ও কঙ্গি-তেন্।

এই বিদেশী নামগুলি গেটী তাহার গ্রন্থে দিয়াছেন। তাঁহার গ্রন্থ হইতে গণেশ সম্বন্ধে আরও কয়েকটী বিষয় এই প্রবন্ধে গৃহীত হইয়াছে।

গণেশের পত্নী—বুদ্ধি ও সিদ্ধি; শক্তি—লক্ষ্মী (ইনি নারায়ণ-পত্নী লক্ষ্মী নহেন)। তাঁহার মুদ্রা—বিতর্ক ও তর্জ্জনী। বর্ণ—লোহিত, পীত, পীতলোহিত, শ্বেত। প্রতীক—ভগ্ন, হস্তীদন্ত, মোদক, বতসের সম্পুটক, জলপাত্র, আকাশবল্লী, বিগোর ফল, খড়্গ, অক্ষমালা, হস্তীতাড়নের অঙ্কুশ, ডালিম ফল, লোহিতাভা, জম্বু ফল প্রভৃতি। বীজ—গঙ্। বাহন মূষিক। অনেক সময় বাহন মূষিকের স্থলে সিংহও দেখা যায়।

'সিদ্ধিদাতা গণেশ' এই কথায় হিন্দু মাত্রেরই প্রগাঢ় আস্থা। সকল বিপদ-আপদে গণেশের নাম লইলে বিপত্তি নাশ হইয়া যায়। কোন ধর্মকর্ম করিবার সময়, পুস্তক লিখিবার সময়, গৃহনির্মাণ-কালে, সকল কাজের সূচনায় গণেশের নাম লইতে হয়। হিন্দু যাত্রা করিবে গণেশকে নমস্কার করিয়া। কারবারী তার কর্মস্থলে সিন্দূর দিয়া লিখিবে—'সিদ্ধিদাতা গণেশ'—'গণেশায় নমঃ'। ওঁকার ও অথকারের ন্যায় আরব্ধ কার্যে কোন বিপত্তি না হয় তজ্জন্য বিঘ্নবিনাশন গণপতির আরাধনা একান্ত আবশ্যক বুঝিয়া সকল হিন্দুই গণেশের তুষ্টি সম্পাদন করিয়া থাকেন। গণেশের নামে সকল সুখ-স্বাচ্ছন্দ্য; কাজেই সিন্দুর-লিপ্ত গণেশের মূর্তি ভারতের সর্বত্রই দেখিতে পাওয়া যায়। দাহকার্য ব্যতীত সকল অনুষ্ঠানেই গণেশকে ডাকা হইয়া থাকে। পঞ্চদেবতার পূজায় প্রথমেই গণেশের পূজা করিতে হয়। শ্রীবৈষ্ণব ছাড়া সকল সম্প্রদায়ই গণেশকে মানিয়া চলে। আমাদের দেশে অন্যান্য পূজার ন্যায় গণেশ-পূজা প্রসার লাভ না করিলেও সমস্ত দেবতার পূজার পূর্বে গণেশের পূজার প্রয়োজন। পুরাণকারও

একথা বলিতে ছাড়েন নাই। ব্রহ্মা, বিষ্ণু, মহেশ্বর আমাদের প্রধান দেবতা। শিবপুরাণ (জ্ঞানসংহিতা ৩৪ অধ্যায়) এই তিন দেবের মুখ দিয়া গণেশপূজা উপলক্ষ করিয়া বলাইয়াছেন—"এতৎ-পূজাং পরঃকৃত্বা পশ্চাৎ পূজ্যা বয়ং নরৈঃ।" সর্বাগ্রে গণেশ বন্দনা চাই। গণেশের বর্ণ লোহিত, আর সিন্দুরও লোহিত বর্ণের কাজেই সিন্দুর দিয়াই তাঁহার পূজা করিতে হয়।

'তস্মাৎ ত্বং পূজনীয়োসি সিন্দূরেণ সদা নরৈঃ

গণেশের অনেক নাম সারদাতিলকে একান্ন রকম গণেশের আলোচনা আছে। মুগ্দলপুরাণে বত্রিশ রকম গণপতির রূপ বিবৃত আছে। এই সমস্ত গণপতির গুণও অনেক প্রকারের। দিগ্‌দর্শন হিসাবে উদাহরণস্বরূপ দুইটী গণেশমূর্তির বিবরণ সংক্ষেপে প্রদত্ত হইল।

## কেবল-গণেশ

কেবল-গণেশের হস্তে পাশাঙ্কুশাদি দেখিতে পাওয়া যায়। আর একরূপ গণেশ মূর্তি আছে। উহার হস্তেও পাশাঙ্কুশাদি থাকে। তিনি হইলেন 'নৃত্ত-গণেশ। কেবল-গণেশের প্রাচীন মূর্তি নাই। গজদন্ত-নির্মিত একটী গণেশমূর্তি আছে। গোপীনাথ রাওএর গ্রন্থে এই গণেশের চিত্র আছে। ইহার ধ্যান কিন্তু পাওয়া যায় না।

## উচ্ছিষ্ট-গণেশ

উচ্ছিষ্ট-গণেশের মূর্তি পদ্মাসনে সমাসীন। ক্রিয়াক্রমদ্যোতির বচনানুসারে এই মূর্তির হস্তে পদ্ম, দাড়িম্ব, বীণা, ধান্য ও অক্ষমালা থাকিবে, মন্ত্র-মহার্ণবমতে এই গণেশের হস্তে বাণ, ধনু পাশ ও অঙ্কুশ থাকিবে। মূর্তিটীর বর্ণ ঈষৎ রক্তাভ। উচ্ছিষ্ট-গণেশ সর্বসিদ্ধিপ্রদ; সুতরাং বহুবিধ অভীষ্টসিদ্ধির জন্য অনেকে এই গণেশের পূজা করিয়া থাকে। এই গণেশের অঙ্কে দেবীমূর্তি। দেবীমূর্তির নাম বিঘ্নেশ্বরী। বিঘ্নেশ্বরী সর্বাভরণভূষিতা, নগ্না,

দ্বিভুজা। উত্তরকামিকাগমে উচ্ছিষ্ট-গণেশমূর্তির যথাযথ বর্ণনা আছে। ইহার মতে মূর্তিটী সমাসীন অবস্থায় থাকিবে, ইহা চতুর্ভুজ। তিন হস্তে পাশ, অঙ্কুশ, ও ইক্ষুদণ্ড, অপর হস্তে নগ্না দেবীকে ধারণ করিয়া আছে। মূর্তি—কৃষ্ণ ও ত্রিনেত্রবিশিষ্ট। এই মূর্তি মস্তকে মুকুট ধারণ করিবে। গ্রন্থে উচ্ছিষ্ট-গণেশের যেরূপ বর্ণনা আছে তাহার সহিত ক্ষোদিত মূর্তির বিশেষ পার্থক্য দেখিতে পাওয়া যায়। উচ্ছিষ্ট-গণেশের যতগুলি মূর্তি আছে তাহাদের প্রত্যেক গণেশেরই অঙ্কে নগ্না দেবীমূর্তি—গণেশের দুই হস্তে পাশ ও অঙ্কুশ—এক হস্তে লড্ডুক এবং আর এক হস্তে তিনি দেবীর কটিদেশ ধারণ করিয়া আছেন। দেবীর হস্তে পদ্ম। ধ্যান যথা—

লীলাব্জং দাড়িমং বীণাশালী পুচ্ছাক্ষসূত্রকম্।
দধদুচ্ছিষ্টনামানং গণেশং বীরমেব চ॥

(ক্রিয়াক্রমদ্যোতি)

শরং ধনুঃ পাশসৃণী সহস্তৈর্দধানমারক্তসরোরুহস্থং।
বিবস্ত্রপত্ন্যা সুরতপ্রবৃত্তমুচ্ছিষ্টমম্বসুতমাশ্রয়েঽহং॥
চতুর্ভুজং রক্ততনুং ত্রিনেত্রং পাশাঙ্কুশৌ মোদকপাত্রদন্তৌ।
করৈর্দধানাং সরসীরুহস্থমুন্মত্তমুচ্ছিষ্টগণেশমীড়ে॥

(মন্ত্র-মহার্ণব)

পুরাণকারেরা গণেশের উৎপত্তি সম্বন্ধে নানা রকমের বিবরণ দিয়াছেন। ব্রহ্মবৈবর্তপুরাণ, স্কন্দপুরাণ, বরাহপুরাণ, শিবপুরাণ, লিঙ্গপুরাণ, ও দক্ষিণ ভারতের সুপ্রভেদাগম গণেশের বহু কীর্তিকাহিনী লিপিবদ্ধ করিয়াছে। তন্ত্রেও গণেশের অনেক কথা আছে। এ সমস্ত বিষয় সম্বন্ধে আমরা বারান্তরে আলোচনা করিব। ভবিষ্যপুরাণে লিখিত আছে যে, বিনায়ক সূর্যমন্দিরে পূজিত হইতেন। নেপাল রাজ্যে হিন্দু ও বৌদ্ধ সকল সম্প্রদায়ই অদ্যাপি সকল কার্যে সিদ্ধিলাভের জন্য কার্যের প্রারম্ভে বিনায়কের আরাধনা করিয়া থাকে। নেপালীরা বৌদ্ধধর্ম এক রকম মানিয়া

লইয়াছে। তাহারা নাগ পূজা করে, বৌদ্ধদেবতা ও মঞ্জুশ্রী বোধিসত্ত্বের পূজা করে। হিন্দু দেবতা গণেশ ও কৃষ্ণের খাতিরও খুব বেশী। বিনয়কিয় নাম অবলম্বন করিয়া জাপানীরা গণেশের নাম দিয়াছে 'বিনয়কিয়।' শ্যামদেশের মন্দিরে গণেশমূর্তি আছে। চম্পায় স্কন্দ ও গণেশমূর্তি বিরল। নাত্রঙ্ (Nhatrang) নামক স্থানে গণেশের (শ্রীবিনায়কের) একটী মন্দির ছিল। এখন নষ্ট হইয়া গিয়াছে। বোরোবোদর হইতে অতি অল্প দূরে বনোন নামক স্থান। এখানে শৈব মন্দির আছে। কলসনের নিকটে প্রম্বনম্ নামক স্থানে শ্রেণীবদ্ধভাবে আটটী মন্দির আছে। সেগুলির মধ্যে চারিটী ব্রহ্মা, বিষ্ণু, শিব ও নন্দির। শিবের মন্দিরটীই সকলের চেয়ে বড় এবং সকলের চেয়ে ভাল কাজ করা। এই মন্দিরের সংলগ্ন হইয়া চারিটী মন্দির আছে। চারিটী মন্দিরে চারিটী মূর্তি—মহাদেবের মূর্তি, গুরুমূর্তি, গণেশমূর্তি ও দুর্গামূর্তি।

সিঙ্গসরি মন্দিরে একদিকে প্রজ্ঞাপারমিতা, মঞ্জুশ্রী, তারা, অপরদিকে গণেশ, গুরু, নন্দীশ্বর, মহাকাল প্রভৃতি মূর্তিতে শিব, দুর্গা ও ব্রহ্মা।

বলিদ্বীপবাসীরা বলে তাহাদের সঙ্গে মজপহিত (Madjapahit) ও হিন্দুধর্মের যথেষ্ট সম্বন্ধ আছে। তাহাদের শিল্পেও হিন্দু দেবতার নাম আছে। গণেশ, ইন্দ্র, বিষ্ণু, কৃষ্ণ, সূর্য, গরুর, শিব—এই সমস্ত দেবতার নাম তাহাদের নিকট বিশেষ পরিচিত। কিন্তু তাহারা শিব (লিঙ্গ) ও দুর্গা ব্যতীত কোন দেবতার পূজা করে না। ভারতবর্ষে যত গণেশ-মন্দির আছে তাহাদের মধ্যে পুনা ও মহাবলেশ্বরের মধ্যবর্তী ওয়া-ই (Wa-i) নামক স্থানে গণেশ মন্দির সকলের চেয়ে বড়। এই মন্দিরে গণেশের একটী প্রকাণ্ড মূর্তি আছে। যে সে আসিয়া এই গণেশের পায়ে জল ছোঁয়াইয়া যায়। কোন বাধা নাই। ত্রিচিনপল্লীর পাহাড়ের উপর আর একটী বড় গণেশ মন্দির আছে।

শুধু গণেশের পূজা করে, এমন সম্প্রদায় বড় একটা দেখা যায় না। পূর্বে গাণপত্যেরা ছয়টী সম্প্রদায়ে বিভক্ত ছিল। শঙ্করবিজয়ে পাওয়া যায় তাহারা ছয় রকমের গণেশ পূজা করিত। ছয় সম্প্রদায় মহাগণপতি, হরিদ্রাগণপতি, উচ্ছিষ্ট বা হেরম্বগণপতি, স্বর্ণগণপতি, সন্তানগণপতি এই ছয় গণপতির পূজা করিত। বারাণসীধামে এক গণেশ আছেন, তাঁহাকে লোকে ঢুণ্ঢিরাজ বলে। যে কেহ বারাণসীর পঞ্চক্রোশীতে মন্দির দর্শন করিতে যান, তাঁহাকে সাক্ষী-বিনায়ক দেখিয়া আসিতে হয়। সাক্ষী-বিনায়ক ঢুণ্ঢিরাজের রূপ।

কাহারও কাহারও ধারণা গণেশপূজা অতি আধুনিক। তাঁহারা বলিয়া থাকেন, রামায়ণের উত্তরকাণ্ডে শিবের একটী স্তোত্র আছে। এই স্তোত্রে শিবকেই গণেশ আখ্যা দেওয়া হইয়াছে। এ গণেশ শিব ছাড়া আর কেহ নন। কেননা শিবের অনুচরদের "গণ" বলা হয়। রামায়ণে পৃথক্‌ভাবে কোন দেবতার উল্লেখ নাই পঞ্চতন্ত্র খ্রীষ্টীয় পঞ্চম শতাব্দীর গ্রন্থ। ইহাতে সিদ্ধিদাতা দেবতাদের প্রণাম আছে; কিন্তু সেই দেবতাদের মধ্যে গণেশের নাম নাই। বৎস, ভট্টি, কালিদাস, ভারবি—ইঁহাদের গ্রন্থেও গণেশের নাম নাই। ইঁহাদের সময়ের কোন শিলালিপিতেও গণেশের নাম নাই। ভরতের নাট্যশাস্ত্রে রঙ্গ ভূমির শুভ কামনায় অনেক দেবতার পূজার ব্যবস্থা আছে। দেবতার ফিরিস্তিও খুব লম্বা কিন্তু, তাহাতেও গণেশের নাম নাই।

উত্তরপ্রদেশের কবি বাণভট্টের কাদম্বরীতে পাওয়া যায়—"অবকীর্ণভষ্মসূচিত-মগ্নোত্থিত-গণবৃন্দোদ্ধূলনম্ অবগাহাবতীর্ণ-গণপতি গণ্ডস্থলগলিত-মদপ্রস্রবণ-সিক্তম্।"

এখানে "গণ"দের অধিপতি ও সহচর গণপতির উল্লেখ করা হইয়াছে। গন্ধর্ব, কিন্নরদের কথাপ্রসঙ্গে গণপতির নামকরণ হইয়াছে। এই সমস্ত অজুহাতে শ্রীবিজয়চন্দ্র মজুমদার

মহাশয় ( বঙ্গদর্শন, ১৩১০, পৃঃ ৫৮৯ ) গণেশকে আধুনিক দেবতা বলিয়া প্রতিপন্ন করিতে চাহেন। কিন্তু গণেশ যে আধুনিক দেবতা নন, অতি প্রাচীন সাহিত্যে ও মুর্তিতত্ত্বে তাহার প্রমাণ আছে। আমরা ক্রমশঃ তাহা দেখিতে চেষ্টা করিব। "গণ" দিগের অধিপতি বলিয়া গণপতি গণেশ এই নাম। "গণ" বলিলে আমরা কি বুঝি ?—গণ বলিলে বুঝায় রুদ্রের গণ, প্রমথ। মরুৎ যাহারা তাহারাও রুদ্রগণ। ইহাদের আকৃতির বর্ণনা কিছু উদ্ভট রকমের। ইহাদের অনেকেরই মুণ্ড কোন-না কোন জন্তুর। গণপতি শব্দ খুব প্রাচীন। ঋগ্বেদে দুইবার গণপতি শব্দের প্রয়োগ আছে। তন্মধ্যে দ্বিতীয় মণ্ডলে ( ২৩. ১ )—

গণনাং ত্বা গণপতিং হবামহে
কবিং কবীনামুপমশ্রবস্তমম্।
জ্যেষ্ঠরাজং ব্রহ্মণাং ব্রহ্মণস্পত
আ নঃশৃণ্বন্নতিভিঃ সীদ সাদানম্॥

বেদে আমরা গণদিগকে যেমন পাই, গণপতিকেও সেইরূপ পাই। ঋগ্বেদে কিন্তু গণদিগের অধীশ্বর ব্রহ্ম ( ব্রাহ্মণ ), ব্রহ্মণস্পতি বৃহস্পতি ( ঐতরেয় ব্রাহ্মণ, ১ পঞ্চিকা, ৪ খণ্ড ৩ অঃ, ১ পটল )। ইহার পর আমরা তৈত্তিরীয় আরণ্যকে গণপতিকে পাই। এ গণপতি কিন্তু আমাদের গণেশ না হইয়া যায় না। তিনি সেখানে "বক্রতুণ্ড ও দন্তি" ; সুতরাং আমাদের গণেশ। তৈত্তিরীয় আরণ্যকের মন্ত্র এইরূপ—

পুরুষস্য বিদ্ম সহস্রাক্ষস্য মহাদেবস্য ধীমহি।
তন্নো রুদ্রঃ প্রচোদয়াৎ ॥
তৎপুরুষায় বিদ্মহে মহাদেবায় ধীমহি।
তন্নো রুদ্রঃ প্রচোদয়াৎ ॥
তৎপুরুষায় বিদ্মহে বক্রতুণ্ডায় ধীমহি।
তন্নো দন্তিঃ প্রচোদয়াৎ ॥

তৎপুরুষায় বিদ্মহে বক্রতুণ্ডায় ধীমহি।
তন্নো নন্দিঃ প্রচোদয়াৎ॥
তৎপুরুষায় বিদ্মহে মহাসেনায় ধীমহি।
তন্নঃ ষন্মুখঃ প্রচোদয়াৎ॥
কাত্যায়নায় বিদ্মহে কন্যকুমারী ধীমহি।
তন্নো দুর্গিঃ প্রচোদয়াৎ॥

এই মন্ত্রগুলিতে মহাদেব, গণেশ, নন্দি ও দুর্গার স্তুতি আছে। এই গ্রন্থকে যতই এদিকে টানিয়া আনা হউক না কেন, আড়াই হাজার বছরের পরে কিছুতেই ফেলিতে পারা যায় না।

গণেশ বোধ হয় প্রথম প্রথম বিঘ্নেরই দেবতা ছিলেন। বৌদ্ধ শাস্ত্রে এই বিঘ্নদেবের বেশ একটু পরিচয় আছে।

গায়কোয়াড় হইতে সাধনমালা প্রকাশিত হইয়াছে। ঐ সাধনমালায় দেখিতে পাওয়া যায়, 'গণেশ', 'বিঘ্ন' নামে আখ্যাত হইয়াছেন। বিঘ্নের মূর্তি ও আমাদের গণেশের মূর্তিতে কিছুই পার্থক্য নাই। এই বিঘ্ন স্বীয় গণসহ বিচরণ করে একথাও সাধন মালা হইতে বুঝিতে পারা যায়। তান্ত্রিক বৌদ্ধেরা এক বিঘ্নান্তক দেবের কল্পনা করিয়াছেন। তাঁহারা বিঘ্ননাশনকারী কল্যাণদাতা বিঘ্নান্তক দেবের দ্বারা বিঘ্ন বা গণেশের দুর্দ্দশার চূড়ান্ত করিয়াছেন। বঙ্গীয় সাহিত্য-পরিষদে বিঘ্নান্তকের একটী মূর্তি রক্ষিত আছে। ডক্টর শ্রীযুক্ত বিনয়তোষ ভট্টাচার্যকৃত বৌদ্ধমূর্তিতত্ত্বেও গণেশের অবমাননার এই চিত্রটী প্রদত্ত হইয়াছে। এই গ্রন্থে 'গণেশহৃদয়া' নামে গণেশের অঙ্কলক্ষ্মীরও একটী চিত্র আছে। ধর্মকোষসংগ্রহে বিঘ্নান্তকের গণেশ-শাসনের একটী আখ্যায়িকা আছে। নেপালেও এ সম্বন্ধে একটী গল্প আছে। এক সময়ে একজন ওড়িয়ান বজ্রাচার্য সিদ্ধিলাভের জন্য কাঠমাণ্ডুর নিকটে বাঘমতী নদীতটে তান্ত্রিক প্রক্রিয়া করিতেছিলেন। গণেশের স্বভাব বিঘ্ন উৎপাদন করা। এক্ষেত্রেও তিনি তাই করিলেন। ওড়িয়ান পণ্ডিত নিরূপায় দেখিয়া বিঘ্নান্তকের স্তুতি

করিতে লাগিলেন। বিঘ্নান্তক তন্মুহূর্তে আবির্ভূত হইয়া গণেশকে পদদলিত করিলেন। গণেশ কোন রকমে পলাইয়া বাঁচিলেন। ধর্মকোষসংগ্রহের কাহিনী একটু অন্যরূপ।

কলিকাতায় প্রত্নশালায় পর্ণশবরীর একটী ভগ্নমূর্তি আছে। ইঁহার তিনমুখ, ছয় হাত। ইনিই গণেশকে নির্যাতিত করিয়াছেন। পর্ণশবরীর ধ্যান এইরূপ—

"ভগবতীং পীতবর্ণাং ত্রিমুখাং ত্রিনেত্রাং ষড়্ভুজাং প্রথমমুখং পীতং, দক্ষিণাং সিতং, বামং রক্তং, ললিতহাসিনীং সর্বালঙ্কারধরাং পর্ণপিচ্ছিকাবসানং নবযৌবনোদ্ধতাং পীনাং, দক্ষিণভুজৈঃ বজ্রপরশু-শরধারিণীং, বামভুজৈঃ শতর্জনীকাপাশপর্ণপিচ্ছিকা ধনুর্ধারিণীং পুষ্পাববদ্ধজটামুকুটস্থ অক্ষোভ্যধারিণীং সূর্যপ্রভামণ্ডলিণীং, অধো বিঘ্নান্ নিপাত্য সিতপদ্মচন্দ্রাসনে প্রত্যালীঢ়স্থাং হৃদ্বামমুষ্টিতর্জন্যাধো বিঘ্নগণান্ সন্তর্জ্য দক্ষিণবজ্রমুষ্টি প্রহারাভিনয়াং…………ভাবয়েৎ।"

সাধনমালা।

সাধনমালায় গণপতিরও ধ্যান আছে। এই বৌদ্ধগ্রন্থে বর্ণিত গণপতি রক্তবর্ণ, ইঁহার ১২ হাত, বাহন মুষিক। গণপতি অর্ধপর্যঙ্কাসনে, নৃত্যশীল।

গণপতির ধ্যান যথা—

'ভগবন্তং গণপতিং রক্তবর্ণং জটামুকুটকিরীটিনিং সর্বাভরণভূষিতং দ্বাদশভুজং লম্বোদরৈকবদনং অর্ধপঙ্কতাণ্ডবং ত্রিনেত্রং অপি একদন্তং সব্যভুজেষু কুঠার-শর-অঙ্কুশ-বজ্র-খড়্গ-শূলঞ্চ; বামভুজেষু মুষল-চাপ-খট্টাঙ্গ-অসৃক্‌কপাল-শুষ্কমাংসকপাল-ফট্‌কঞ্চ রক্তপদ্মে মুষিকোপরিস্থিং ধ্যায়েৎ।' সাধনমালা।

বৌদ্ধগ্রন্থে গণেশকে বিঘ্নরাজরূপে চিত্রিত করা হইয়াছে। বিঘ্ন করাই তাঁহার কাজ। আমাদের শাস্ত্রেও (মানব-গৃহ্যসূত্র ২. ২৪ ইত্যাদি) গণপতি এক সময়ে বিঘ্নের দেবতাই ছিলেন। কোথাও বা ইঁহার নাম বিনায়ক। তখনও তাঁহার বাহন মুষিক।

যখনই কোন লোক কোন শুভকার্য করিবার সূচনা করিত তখনই গণেশ নানাপ্রকারে বিঘ্ন সম্পাদন করিতেন। কেহ লিখিবে, লিখিবার উপকরণ ঠিক করিয়াছে, মূষিক অমনি উপকরণের সদ্গতি করিয়া আসিল। কেহ সবে লিখিয়া রাখিয়াছে অমনই মূষিক গণেশের ইঙ্গিতে তাহা কাটিয়া টুকরা টুকরা করিয়া দিল। এইরূপে যে যখন যে অনুষ্ঠান করিবে গণেশ তাহাতে বিঘ্ন উৎপাদন করিয়া দিতেন। শেষে লোকেরা বিঘ্নেশের হাত হইতে নিষ্কৃতি পাইবার জন্য স্থির করিল। গণেশের স্তুতি করিয়া তুষ্টি সম্পাদন করিল। যাজ্ঞবল্ক্যসংহিতায়ও ( উত্তর পর্ব, ৩৩ অঃ ) গণেশের রোষদৃষ্টি হইলে লোকেদের কিরূপ দুর্দশা হইত তাহার একটী বর্ণনা আছে। বর্ণনাটী এই—

তেনোপসৃষ্টো যস্তস্য লক্ষণানি নিবোধত।
স্বপ্নেবগাহতেঽত্যর্থং জলং মুণ্ডাংশ্চ পশ্যতি॥
কাষায়বাসসশ্চৈব,ক্রব্যাদাংশ্চাবিয়োহতি।
অন্ত্যজৈর্গর্দভৈরুষ্ট্রৈ-সহৈকত্রাবতিষ্ঠতে॥
ব্রজন্তঞ্চ তথাত্মানং মন্যতেঽনুগতং পরৈঃ।
বিমনা বিফলারম্ভঃ, সংসীদত্যনিমিত্ততঃ॥
তেনোপসৃষ্টো লভতে ন রাজ্যং রাজনন্দনঃ।
কুমারী ন চ ভর্তারম্, অপত্যং ন চ গর্ভিণী॥
আচার্যত্বং শ্রোত্রিয়ঞ্চ, ন শিষ্যোঽধ্যয়মং তথা।
বিণিগ্ লাভং ন চাপ্নোতি ,কৃষিঞ্চৈব কৃষিবমঃ॥

## মূর্তিতত্ত্বে গণেশ

গুপ্তযুগের পূর্বে গণেশের মূর্তি কোথাও পাওয়া যায় না। হঠাৎ এই যুগেই গণেশমূর্তির আবির্ভাব। দেওগড় ও ভুমরের গণেশমূর্তি ( Mem. A. S. I. No 16. pl. xv. ) এই সিদ্ধান্তের প্রকৃষ্ট উদাহরণ। হঠাৎ গণেশমূর্তি গুপ্ত যুগে কোথা হইতে আসিল? গণেশের মূর্তির উপযোগী কল্পনা বহু পূর্ব হইতেই লোকের

মনের উপর প্রভাব বিস্তার করিয়া ক্রমশঃ গণেশ মূর্তি গড়িয়া তুলিয়াছে। হাতীর মাথাওয়ালামূর্তির কথা যাজ্ঞিকী উপনিষদে পাওয়া যায়। যাজ্ঞিকী উপনিষৎ উপনিষদের পরিশিষ্ট হইলেও আড়াই হাজার বছরের পরে আসিবে না। যক্ষগণের মধ্যের জন্তুর মুণ্ডের অসম্ভাব নাই। ইহারও কম প্রাচীন নয়। অমরাবতীতেও কতকগুলি মূর্তি আছে, ইহাদের হস্তে পুষ্পমাল্য। এই মূর্তিগুলির হস্তি মুণ্ড ইহারা খর্বাকৃতি। এরূপ পুষ্পমাল্যবাহিনী মূর্তি সাধারণতঃ যক্ষদেরই হইয়া থাকে। এই সমস্ত হইতে কোন রকমে গণেশমূর্তির কল্পনা হইয়া থাকিবে। বৈদিক যুগের কোন তত্ত্ব হইতে গণেশের আকৃতি গড়িয়া উঠিয়াছে বলিয়া আমাদের মনে হয় না।

## গণেশ-মন্দির

ভারতের সকল জায়গায়ই গণেশের মূর্তি দেখিতে পাওয়া যায়। অঞ্জনেরীর নিম্নদেশে কতকগুলি ভগ্ন মন্দির আছে। এই মন্দির গুলি দেবগিরির যাদবদের সময়ে (১১৫০—১৩০৮) নির্মিত। এখানে অনেকগুলি নানা আকারের ভগ্ন গণেশ মূর্তি পড়িয়া আছে।

রাজপুতনার অন্তর্গত উদয়পুরে ভৈঁসরোরগড় নামে একটী গ্রাম আছে। এই গ্রামে কয়েকটী গণেশমূর্তি আছে। মন্দিরগুলি নবম বা দশম শতকে নির্মিত।

মাদ্রাজে চিদম্বরমে একটী বিরাট্ শিবমন্দির আছে। এই মন্দিরে পাঁচটী মণ্ডপ আছে। ইহাদের মধ্যে একটী মণ্ডপে গণেশ-মন্দির আছে।

বঙ্গদেশে মহারাজ রামসাহীদেব ও তাঁহার ভ্রাতা অষ্টাদশ শতকের শেষ পাদে পাঁচ ছয়টী গণেশ ও মহাদেব-মন্দির নির্মাণ করিয়াছেন।

গোয়ালিয়র-দুর্গে নাম করিবার মত মন্দিরের মধ্যে তেলিমন্দির উল্লেখ্য মন্দিরের মধ্যে তৃতীয়। দুর্গে এইটীই সর্বোচ্চ স্থান। প্রথমে এটী বৈষ্ণব-মন্দির ছিল। আগেকার তৈরী দরজার উপর গরুড় প্রভৃতি তাহার নিদর্শন। পঞ্চদশ শতকে যখন এটীকে শৈবেরা

নিজেদের কাজে লাগান, তখন এই দরজার ভিতর আর একটী অপেক্ষাকৃত ছোট দরজা তৈরী করা হয়। এই দরজার মাথায় শিব-নন্দন গণেশের মূর্তি আছে। দশম বা একাদশ শতকে এই মন্দিরটী নির্মিত হইতে আরম্ভ হয়।

ওড়িষ্যায় কটকের যাজপুর সবডিভিশনে বরিউনিকুম্ভ পাহাড়ের পবিত্র শৃঙ্গদেশে মহাবিনায়কের পূজা হয়। সন্ন্যাসীরা অনেককাল ধরিয়া ইহাকে শিবপূজার পবিত্র স্থান বলিয়া মনে করিত। পরে বৈষ্ণবেরা পাহাড়ের উত্তরে ঢালু জায়গায় একটী আশ্রম নির্মাণ করে। এখানে ১২ ফুট পরিধিযুক্ত একটী প্রকাণ্ড প্রস্তরখণ্ড আছে। দেখিতে অনেকটা গণেশের মত। দক্ষিণদিকে একটা মুখের আকৃতি। লোকে ইহাকে গণেশের পিতা শিবের মুখ বলে। বামদিকের মুখটার মাথা ঝাঁটার মত। এটী লোকে গণেশের মাতা গৌরীর খোঁপা বলিয়া থাকে। সুতরাং পাহাড়ের এই অংশটীকে লোকে শিবগৌরী ও গণেশের সংযুক্ত মূর্তি বলিয়া পূজা করে।

মধ্যপ্রদেশের সুরগুজা স্টেটে রামগড় পাহাড়ে ২,৬০০ ফুট উচ্চে একটী অতি প্রাচীন পাথরের দরজা আছে। দরজার মাথায় গণেশের খোদিত মূর্তি আছে।

ত্রিচিনোপলির বিখ্যাত পর্বতে কতকগুলি ছোট ছোট মন্দির আছে। এগুলিতে গণেশের মূর্তি আছে।

বোম্বাই প্রদেশে গণেশকে লোকে গণপতি বলে। এই প্রদেশে চন্দোরদুর্গ পাহাড়ের জৈনগুহা খনন করিয়া বাহির করা হইয়াছে। এই গুহায় গণপতি ও দেবীর মূর্তি আছে। ইহাতে তীর্থঙ্করদেরও মূর্তি আছে।

হুলি নামক স্থানে একটী সুন্দর পঞ্চলিঙ্গদেবের ভগ্ন মন্দির আছে। পূর্বে এটী জৈনবস্তি ছিল। এই মন্দির মধ্যে একটী লিঙ্গায়তদের লিপি, একটী অদ্ভুত রকমের নাগমূর্তি, আর একটী গণেশ-মূর্তি আছে। সম্ভবতঃ অন্য মন্দির হইতে সংগৃহীত।

বোম্বাইয়ে বোগবদি উপত্যকায় বাসেশ্বরের একটী মন্দির আছে। তন্মধ্যে গণপতি, সঙ্গমেশ্বর, মল্লিকার্জুন ও বাসেশ্বরের মূর্তি আছে।

বোম্বাইয়ে পুণা জেলায় চিন্‌চোয়াড় নামে একটী গ্রাম আছে। এই গ্রামখানি গণপতি মন্দিরের জন্য বিখ্যাত। এই গণপতি সম্বন্ধে কৌতুকাবহ একটী আখ্যান আছে। সপ্তদশ শতকের মাঝামাঝি মোরোব নামে একটি ছোট ছেলের দেহ অবলম্বন করিয়া গণপতি আবির্ভূত হন। এই বালকের অত্যাশ্চর্য কার্যাবলী অনেকে প্রত্যক্ষ করে। ইহার মৃত্যুর পর ইহার বংশে গণপতি অনেকবার অবতীর্ণ হন। মোরোবের পুত্র চিন্তামন দ্বিতীয় জীবন্ত দেবতা হইয়াছিলেন। তুকারাম গর্ব করিতেন যে, বিঠোবা তাঁহার সহিত ভোজন করিত। তাঁহার গর্ব নষ্ট করিবার জন্য ইনি গণপতির আকার ধারণ করেন। তুকারাম তাঁহাকে “দেব” বলিয়া সম্বোধন করিতেন। ইহা হইতে এই বংশ দেব-বংশ বলিয়া পরিচিত হইয়া আসিতেছে। চিন্তামনের মৃত্যুর পর নারায়ণ তাঁহার উত্তরাধিকারী হন। প্রবাদ আছে ঔরঙ্গজেব তাঁহার শক্তি পরীক্ষা করিবার জন্য একটি পাত্রে গোমাংস রাখিয়া তাঁহার নিকট পাঠাইয়া দেন। নারায়ণ অদ্ভুত শক্তিবলে সেগুলিকে যুঁইফুলে পরিণত করেন। বাদশাহ্ তাহাতে সন্তুষ্ট হইয়া এই দেব বংশকে আটখানি গ্রাম বংশানুক্রমে ভোগদখল করিবার অধিকার দেন। এই দেব-বংশের শেষ পুরুষ একটি অন্যায় কার্য করিয়া অভিশপ্ত হন। তিনি মোরোবের সমাধি খুঁড়িয়া বাহির করেন। মোরোবের ধ্যান ভঙ্গ হওয়ায় তিনি বলেন যে তাঁহার পুত্রের পর আর কেহ ঈশ্বরত্ব লাভ করিতে পারিবে না। বস্তুতঃ এই পুত্র ১৮১০ সালে অপুত্রক অবস্থায় দেহত্যাগ করেন। এই দেববংশ মনোরম অট্টালিকায় বাস করেন। প্রাসাদের নিকটে দেবের দুইটি মন্দির। প্রতি বৎসর অগ্রহায়ণ মাসের কৃষ্ণা ষষ্ঠী তিথিতে এখানে গণপতির মেলা হয়। প্রায় ২,০০০ লোক জড় হয়। মেলা সাত দিন থাকে।

বোম্বাই এরণ্ডলে একটী গণপতি-মন্দির আছে।

এ প্রদেশে সপ্তশৃঙ্গ ও তওগাঁও নামক স্থানে গণপতির মন্দির আছে। তওগাঁওর মন্দির একশত বর্ষের পুরাতন। পুণা City Municipality ও একটি গণপতির মন্দির তৈয়ারী করিয়া দিয়াছে।

মগধে বৌদ্ধদিগের ভগ্নাবশেষ আছে, ব্রাহ্মণ্য ভগ্নাবশেষও আছে। এখানে মহিষমর্দিনী দুর্গা, শিব, পার্বতী এবং গণেশের মূর্তিও পাওয়া যায়।

গয়া জেলায় বরাবর পাহাড়ে শিব, দুর্গা ও গণেশের ক্ষোদিত মূর্তি আছে। মন্দির প্রায় ভাঙ্গিয়া গিয়াছে। কতকগুলি পাথর মাত্র পড়িয়া আছে। মন্দিরের মধ্যে বাগেশ্বরী, ভৈরব, কার্ত্তিক ও গণেশের মুর্তি আছে। একটি গর্ভগৃহে একটি বড় লিঙ্গ। প্রাচীরের নিকট একটি গর্তে ৬ষ্ঠ বা ৭ম শতকের লিপি আছে।

কাশ্মীরে অবন্তীপুর গ্রামের নিকট অবন্তীশ্বর মন্দিরে অর্ধনারীশ্বর ও গণপতির অতি প্রাচীন অসম্পূর্ণ মূর্তি পাওয়া গিয়াছে।

সাধারণতঃ গণেশের যে সকল মূর্তি দেখিতে পাওয়া যায় তন্মধ্যে উচ্ছিষ্ট ও কেবল গণেশের ধ্যানসহ বিবরণ পূর্বে প্রদান করা হইয়াছে। এক্ষণে আরও কয়েকটী মূর্তির পরিচয় ধ্যানসহ দেওয়া যাইতেছে। এগুলি সম্বন্ধে শ্রীযুক্ত কৃষ্ণ শাস্ত্রী ও স্বর্গীয় গোপীনাথ রাও পণ্ডিত-দ্বয়ের গ্রন্থ হইতেও সাহায্য গ্রহণ করিয়াছি।

## মহাগণপতি

মুদ্গলপুরাণ মহাগণপতির ধ্যান দিয়াছে। এই ধ্যানানুসারে মহাগণপতি করিমুণ্ড, ত্রিনেত্র, ইঁহার ললাটে চন্দ্রকলা—বর্ণ লোহিত ইঁহার পত্নী ইঁহার অঙ্কে আসীনা। মহাগণপতি পত্নীর হস্তে পদ্ম। মহাগণপতির দশ হস্ত। মাদুরায় একটি মহাগণপতির মূর্তি আছে। ইঁহার দশ হাত। কিন্তু প্রহরণগুলি অস্পষ্ট। ইন্দুরের উপর ইনি উপবিষ্ট। ইঁহার অঙ্কে দেবী। তিনেভেলি জেলায় বিশ্বনাথ-

মন্দিরে একটি মহাগণপতি মূর্তি আছে। কিন্তু ইঁহার বাহন ইন্দুর ইহাতে নাই। মহাগণপতির হস্তে প্রহরণ থাকা চাই-ই। যেখানে মহাগণপতির সঙ্গে দুই জন দেবী থাকেন সেখানে ইঁহার নাম লক্ষ্মীগণপতি।

## অষ্টভুজমূর্তি লক্ষ্মীগণেশ

শুক, দাড়িম, পদ্ম, রত্নখচিত স্বর্ণজলপাত্র, অঙ্কুশ, পাশ, কল্পক-লতা ও বাণের কোরক অষ্টভুজে অবস্থিত। বর্ণ—শ্বেত। অঘোর শিবাচার্য ক্রিয়াক্রমদ্যোতিতে এই বর্ণনাই দিয়াছেন। কিন্তু মন্ত্র-মহোদধি-কার বলেন, লক্ষ্মীগণপতির ত্রিনেত্র, দুই হস্তে দন্ত ও চক্র, এক হস্তে 'অভয়' মুদ্রা—চতুর্থ হস্ত-সম্বন্ধে কোন কথাই বলা হয় নাই। বর্ণ—সুবর্ণাভ, লক্ষ্মী এক হস্তে গণেশকে ধারণ করিয়াছেন। তাঁহার অপর হস্তে পদ্ম। লক্ষ্মীগণেশের ধ্যান এইরূপ :—

'দন্তাভয়ে চক্রধরৌ দধানং করাগ্রগস্বর্ণঘটং ত্রিনেত্রম্।
ধৃতাব্জয়ালিঙ্গিতমব্ধিপুত্র্যা লক্ষ্মী-গণেশং কনকাভমীড়ে॥'—

মন্ত্রমহোদধি।

'বিভ্রাণশঃ শুকবীজপুরকমলং মাণিক্যকুম্ভাঙ্কুশান্—
পাশং কল্পলতাঞ্চ বাণকলিকা স্রোতঃ সরোনিঃসর (?)।
শ্যামো রক্তসরোরুহেণ সহিতো বিদ্ধম্নয়েনাস্তিকে (?)
গৌরাঙ্গো বরদাদিহস্তকমলো লক্ষ্মীগণেশামহান্॥,—

ক্রিয়াক্রমদ্যোতি।

## প্রসন্ন-গণেশ

প্রসন্ন-গণেশের মূর্তি সর্বত্রই দণ্ডায়মান অবস্থায় দেখিতে পাওয়া যায়। এই গণেশের শরীর ঈষৎ বক্রভাবাপন্ন, কিন্তু কোথাও কোথাও আবার এই মূর্তি সরলভাবে দণ্ডায়মান থাকে। গ্রন্থ-বিশেষের মতে মূর্তিটী 'অভঙ্গ' হওয়া আবশ্যক, গ্রন্থান্তর মতে ইহা 'সমভঙ্গ'। যখন ভঙ্গ হইবে তখন সাধারণতঃ ত্রিভঙ্গ। মূর্তি-পদ্মাসনে স্থিত। প্রসন্ন-গণেশের মূর্তি তরুণ অরুণের ন্যায় রক্তাভ

ও রক্তবস্ত্র পরিহিত। ইঁহার দুই হস্তে 'পাশ' ও 'অঙ্কুশ,' অপর দুই হস্তে 'বরদ' ও 'অভয়' মুদ্রা। গ্রন্থে যদিও দুই মুদ্রার কথা লিখিত আছে, কিন্তু কোথাও তাহা দেখিতে পাওয়া যায় না। প্রত্যুত ঐ দুই হস্তে 'দন্ত' ও 'মোদক' থাকে। যেন শুণ্ডে করিয়া তুলিয়া মুখে দিতেছেন এইরূপভাবে মোদকটী স্থিত।

'উদ্যদ্দিনেশ্বররুচিং নিজহস্তপদ্মৈঃ
পাশাঙ্কুশাভয়বরান্দধতং গজাস্যম্।
রক্তাম্বরং সকলদুঃখহরং গণেশং
ধ্যায়েৎ প্রসন্নমখিলাভরণাভিরামম্।'—মন্ত্ররত্নাকর।

## হেরম্ব-গণেশ

বিশ্বেশ্বরের অন্যান্য মুর্তি হইতে হেরম্বমুর্তি সম্পূর্ণ পৃথক্। ইঁহার পাঁচটী করিমুণ্ড। চারিটী মুখ চারি দিকে দৃষ্টি নিক্ষেপ করিতেছে, পঞ্চম মুখ চারিটী মুণ্ডের উপর অবস্থিত বলিয়া ঊর্ধ্ব দিকে দৃষ্টিপাত করিতেছে। হেরম্বমুর্তি শক্তিশালী সিংহোপরি অবস্থিত। ইঁহার হস্তে পাশ, দণ্ড, অক্ষমালা, পরশু ও ত্রিমস্তকবিশিষ্ট মুদগর। এক হস্তে 'মোদক' থাকিবে, অপর দুই হস্তে 'বরদ' ও 'অভয়' মুদ্রা, বর্ণ—পীতপ্রভ। ধ্যান এইরূপ :—

'সিংহোপরি স্থিতং দেবং পঞ্চবক্ত্রং গজাননম্।
দশবাহুং ত্রিনেত্রঞ্চ জাম্বুনদসমপ্রভম্॥
প্রসাদাভয়দাতারং পাত্রং পূরিতমোদকম্।
স্বদন্তং সব্যহস্তেন বিভ্রতং চাপি সুব্রতে॥
······করং চাক্ষসূত্রঞ্চ গরশুং মুদগরং তথা।
পাশাঙ্কুশকরাং শক্তিং দেবং লম্বোদরং শুভম্॥
পীবরং চৈকদন্তঞ্চ তুম্বুরূণাম্ গণান্বিতম্।'—শিল্পরত্ন
'বরং তথাঙ্কুশং দন্তং দক্ষিণে চ পরশ্বধঃ।
বামে কপালং বাণাক্ষপাশং কৌমোদকীং তথা॥
ধারয়ন্তং করৈরেভিঃ পঞ্চবক্ত্রং ত্রিলোচনম্।
হেরম্বং মুষকারূঢ়ং কুর্যাৎ সর্বার্থকামদকম্॥'—রূপমণ্ডন।

'অভয়বরদহস্তং পাশদন্তাক্ষমালা- ১
পরশুমথ ত্রিশির্যৈর্মুদ্গরৈর্মোদকঞ্চ।
বিদধতু বরসিংহ পঞ্চমাতঙ্গবক্ত্রঃ
কনকরুচিরবর্ণঃ পাতুহেরম্বনামা ॥"—ক্রিয়াক্রমদ্যোতি।

## নৃত্ত-গণেশ

ইহা নর্তনশীল গণেশের মূর্তি। সাধারণতঃ ইনি অষ্টভুজবিশিষ্ট, আবার ছয়টী হস্তও দেখিতে পাওয়া যায়। নৃত্তকালের হাবভাবের সুবিধার জন্য এক হস্ত শূন্য থাকে—ইহাতে কিছুই থাকে না। ইঁহার বর্ণ—পীতপ্রভ। নৃত্তমূর্ত্তি বুঝাইবার জন্য ইঁহার বাম চরণ ঈষৎ বক্রভাবে স্থিত, দক্ষিণ চরণ বক্রভাবে শূন্যে অবস্থিত। প্রধান দুইটী হস্তের মধ্যে দক্ষিণ হস্ত অভয়মুদ্রায় অবস্থিত এবং বাম হস্তটী বাহিরে প্রসারিত অবস্থায় দোদুল্যমান—ইহা গজহস্ত। অন্যান্য হস্তে দন্ত, অক্ষমালা, পরশু, মূলক, মোদকপাত্র, সর্প ইত্যাদি থাকে। আবার ধ্যান-অনুসারে ইঁহার হস্তে থাকে পাশ, অঙ্কুশ, কুঠার, দন্ত, বলয় ও অঙ্গুরীয়। ইঁহার পায়ে নূপুর, কটিতে মেখলা ও কটিসূত্র, হস্তে বলয়, বাহুতে কেয়ুর এবং যজ্ঞোপবীত সর্প। সাধারণতঃ নৃত্ত-গণেশের যে সমুদয় মূর্তি দেখিতে পাওয়া যায়, সেগুলিতে চতুর্ভুজই আছে, গ্রন্থোক্ত অষ্টভুজ নয়।

পূর্ব-ভারতে বিশেষতঃ বঙ্গদেশে নৃত্ত-গণেশের মূর্তি অতি সাধারণ। বাঙলা হইতেই সর্বাপেক্ষা সুন্দর সুন্দর নিদর্শনগুলি পাওয়া গিয়াছে। এগুলির গঠন-নৈপুণ্য ও ভঙ্গী লক্ষ্য করিলে বাঙালী শিল্পীর সুনিপুণ দক্ষতারই পরিচয় পাওয়া যায়। অবশ্য দক্ষিণ-ভারতীয় শিল্প-শাস্ত্রসমূহে নৃত্ত-গণেশের পরিকল্পনা বিশেষ-ভাবেই করা হইয়াছে এবং সেই পরিকল্পনা-অনুসারে দক্ষিণ-ভারতেই নৃত্ত-গণেশের সুন্দর সুন্দর মূর্তি অধিক পরিমাণে দেখিতে পাওয়া অস্বাভাবিক নহে, কিন্তু সেগুলির তুলনায় বাঙলার বা পূর্ব-ভারতীয় মূর্তিগুলি অধিকতর উৎকৃষ্ট শিল্পনিদর্শন। দক্ষিণ-ভারতীয় শিল্পিগণ

শিবের নটরাজ-মূর্তিকেই বেশী রূপ দিয়াছেন এবং তাহার পরিকল্পনায় বিশেষভাবে মনোযোগী হইয়াছেন, একারণ নৃত্যশীল গণেশের মূর্তিরচনায় তাঁহাদের বিশেষ অবকাশ ঘটে নাই বলিয়াই মনে হয়। এতদ্ব্যতীত নৃত্ত-গণেশের বৈশিষ্ট্য গণেশের সাবলীলতা ও ভঙ্গীর মধ্যে ফুটাইয়া তোলায় খুব কঠিন শিল্প-নৈপুণ্য ও গভীর অনুভব-শক্তির প্রয়োজন হইয়াছে। সম্ভবতঃ এই কঠিন সমস্যায় দক্ষিণ-ভারতীয় শিল্পিগণ বাঙালীর মত কৃতিত্ব প্রদর্শন করিতে পারেন নাই।

পূর্ব-ভারতীয় মূর্তিশিল্পে নৃত্ত-গণেশের মূর্তিরচনা পাল-রাজত্বকালে (৮০০—১২০০ খ্রীস্টাব্দে) সংঘটিত হইয়াছিল। বাঙলা ও বিহারের বহু নৃত্ত-গণেশের মূর্তি বিভিন্ন মিউজিয়মে রক্ষিত আছে। কলিকাতা-মিউজিয়ম, পাটনা-মিউজিয়ম, রাজসাহী বরেন্দ্র অনুসন্ধান-সমিতির মিউজিয়ম, বৃটিশ-মিউজিয়ম প্রভৃতিতে সেগুলি দেখিতে পাওয়া যায়। দিনাজপুরে শ্রীযুক্ত কৃষ্ণকিঙ্কর ভট্টাচার্য মহাশয়ের গৃহেও একটী সুন্দর নৃত্ত-গণেশের মূর্তি আছে, ভট্টাচার্য-পরিবারে এই মূর্তির পূজা হইয়া থাকে।

শ্রীযুক্ত ভট্টাচার্য মহাশয়ের গৃহে ও রাজসাহী বরেন্দ্র অনুসন্ধান-সমিতির মিউজিয়মে যে নৃত্ত-গণেশের মূর্তি আছে, সেগুলি উল্লেখ-যোগ্য। এই দুইটী গণেশ এবং বিশেষতঃ নৃত্ত-গণেশের মূর্তি পূর্ণ-বিকশিত পদ্মের উপর নৃত্যপরায়ণ। পদ্মটী পাদপীঠের ঠিক মধ্যস্থলে স্থাপিত। মূর্তির দুই পার্শ্বে দুই জন নারী বাদ্যক্রীড়ায় নিরতা। করতালি ও ঢোল ইহাই তাহাদের বাদ্য। বাহন মূষিক গণেশের পায়ের নিকট অত্যন্ত পুলকিত অবস্থায় অবস্থিত, যেন সে অতিশয় কৌতূহলী হইয়া নৃত্য ও বাদ্য উপভোগ করিতেছে।

গণেশের বিভিন্ন মূর্তি-নিচয়ের মধ্যে নৃত্ত-গণেশের মূর্তিই সর্বাধিক শিল্প নৈপুণ্যের পরিচায়ক। ইহার ধ্যান এইরূপ ঃ—

'পাশাঙ্কুশাপূপকুঠারদন্তচঞ্চৎকরং বলয়ঙ্গুলীয়কম্।
পীতপ্রভং কল্পতরুরুহস্তং ভজামি নৃত্তৈকপদং গণেশম্॥

## পুরাণে গণেশ

গণেশ সর্বাগ্রগণ্য দেবতা। সমুদয় দেবদেবীর মধ্যে গণেশের যে একটী বিশিষ্ট স্থান আছে তাহা পূর্বেও বলা হইয়াছে। ভারতীয় পুরাণাদি গ্রন্থে এবং শাস্ত্রসমূহে একথা স্বীকৃত হইয়াছে। পুরাণসমূহে ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বরের পূর্বেও গণেশকে পূজা পইতে দেখা যায়। তিনি সর্ববিঘ্ননাশন, সর্বমঙ্গলকার্যে পূজনীয়।

গণেশের বৈশিষ্ট্য-সম্বন্ধে পূর্বে অনেক কথা বলা হইয়াছে। বর্তমান প্রসঙ্গে তিনি পুরাণসমূহে কিরূপে স্থান পাইয়াছেন তাহাই আলোচনা করিব। অবশ্য পূর্বে পুরাণসমূহ হইতে তাঁহার সম্বন্ধে কিঞ্চিৎ উল্লিখিত হইয়াছে বটে, কিন্তু এক্ষণে মাত্র বিভিন্ন পুরাণে তাঁহার সম্বন্ধে প্রসিদ্ধ উক্তিসমূহ আলোচিত হইবে।

প্রথমে গণেশের জন্ম বা উৎপত্তি ব্যাপার ধরা যাউক। শিবপুরাণে ( জ্ঞান ৩২-৩৪ অঃ ) গণেশোৎপত্তির এইরূপ বিবরণ পাওয়া যায়—বিবাহ করিয়া শিব ও পার্বতী কৈলাসধামে গমন করিবার পর এক দিন পার্বতী তাঁহার সখীদ্বয় জয়া ও বিজয়ার পরামর্শানুসারে স্নানকালে হস্তে পঙ্ক লইয়া গণেশ নামক অতি সুকুমার এক পুত্রের সৃষ্টি করেন। এই পুত্রকে তিনি নানাবিধ অলঙ্কার ও বস্ত্রে সুশোভিত করিয়া কৈলাসপুরীর দ্বাররক্ষী করিয়া রাখিলেন। গণেশের প্রতি নির্দেশ দেওয়া হইল যে, যে কেহ পার্বতীর গৃহে প্রবেশ করিতে আসিবে, গণেশ তাহাকে বাধা দিবেন। এজন্য পার্বতী গণেশের হস্তে একটী যষ্টি দিলেন।

ইতিমধ্যে সানুচর শিব কৈলাসপুরীতে আগমন করিয়া দ্বারদেশে এক বালককে রক্ষিরূপে দেখিয়া বিস্মিত হইলেন। শিবানুচরগণের ইচ্ছানুসারে গণেশ পথ ছাড়িয়া দিতে সম্মত না হইলে উভয় পক্ষে সঙ্ঘর্ষ বাধিল। পার্বতীও স্বয়ং শিব প্রবেশার্থী জানিয়াও গণেশকে আদেশ দিলেন, হয় গণেশকে পরাজিত করিয়া, না হয় গণেশের নিকট নত হইয়া সানুচর শিব কৈলাসপুরীতে প্রবেশ করিতে পারিবেন।

এদিকে শিবও গণেশকে পার্বতীপুত্র জানিয়াও বিনাশ করিতে কৃতসংকল্প হইলেন। গণেশের সহিত যুদ্ধে শিবানুচরগণ পরাজিত হইয়া বিধ্বস্ত হইল। নারদের মুখে এই অভূতপূর্ব সংবাদ পাইয়া ইন্দ্রাদি দেবগণ এবং ব্রহ্মা, বিষ্ণু, ষণ্মুখ (কার্তিকেয়) প্রভৃতি যুদ্ধক্ষেত্রে সমুপস্থিত হইলেন। শিবের বিপদ দেখিয়া তাঁহারা শিবের সহিত সম্মিলিত হন। ব্যাপার দেখিয়া পার্বতীও গণেশকে রক্ষার জন্য দুইটী ভীষণা শক্তির সৃষ্টি করেন। গণেশের বিক্রমের নিকট দেবতারা হতবীর্য হইয়া পড়িলেন। এমন কি, শিব নিজেও ছিন্নাঙ্গ হইলেন। বিষ্ণুও যথেষ্ট নাজেহাল হন, ব্রহ্মার তো লাঞ্ছনার পরিসীমা রহিল না। কিন্তু পরিশেষে বিষ্ণুরই সুদর্শনচক্র গণেশের শিরশ্ছেদন করিল। পার্বতী এই সংবাদ পাইবামাত্র ভীষণভাবে ক্রুদ্ধা হইয়া সহস্র শক্তির সৃষ্টি করিয়া জগৎ সংহার করিতে উদ্যতা হইলেন। তখন ব্রহ্মা, বিষ্ণু প্রভৃতি দেবপ্রধানগণ উপায়ান্তর না দেখিয়া দেবীর নিকট আসিয়া তাঁহার স্তবে নিমগ্ন হন। দেবীও সন্তুষ্টা হইয়া জানাইলেন যে, গণেশ যদি জীবিত হন এবং দেবতাদের মধ্যে পূজনীয় হইয়া শ্রেষ্ঠ আসন লাভ করেন, তাহা হইলে তিনি নিবৃত্তা হইবেন। দেবগণ তাহাতেই সম্মত হইলেন। শিবের নির্দেশানুসারে প্রমথগণ উত্তর দিকে উত্তরশিরা অবস্থায় স্থিত জীবের মস্তক আনিবার জন্য বহির্গত হইল। প্রথমেই তাহারা একটী একদন্ত হস্তী দেখিল। ঐ হস্তীর মুণ্ড আনিয়া তাহারা গণেশের স্কন্ধে সংযোজিত করিল। অতঃপর ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বরের উচ্চারিত মন্ত্রে গজানন গণেশ গাত্রোত্থান করিলেন। গণেশ ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বরের সমমর্যাদা লাভ করিলেন এবং তাঁহাদেরও পূর্বে গণেশের পূজা পাইবার অধিকার হইল।

লিঙ্গপুরাণ-মতে (পূর্ব ১০৫ অঃ) দৈত্যগণজনিত বিঘ্নসমূহ হইতে রক্ষার জন্য দেবতাগণের অনুরোধে শিব গণেশের সৃষ্টি করেন। এখানে গণেশকে শিবেরই রূপান্তরিত পরিগ্রহ বলা হইয়াছে। শিব

উমাগর্ভে গজানন গণপতিরূপ ধারণ করেন, ফলে উমা গণেশকে প্রসব করেন। এই গণেশ কার্তিকেয়ের অগ্রজ। এই পুরাণে ইহাও বলা হইয়াছে যে, দৈত্যগণের বিনাশ এবং দেবতাগণের ও ব্রহ্মবাদী দ্বিজগণের কল্যাণার্থ গণেশের উৎপত্তি।

বৃহদ্ধর্মপুরাণে (মধ্য ৩০ অঃ) দেখা যায় পার্বতী পুত্রকামনা করিলে শিব বস্ত্র হইতে গণেশের সৃষ্টি করেন। পার্বতীর হস্ত হইতে লইয়া শিব যখন এই পুত্রকে দেখিতেছেন, তখন শিবের পাণিতলে অবস্থানকালেই ঐ শিশুর মস্তক দেহ হইতে বিচ্ছিন্ন হইয়া পড়িয়া যায়। এই সময় শিশুর মস্তক ছিল উত্তর দিকে। এই ব্যাপারে পার্বতী শোকাভিভূতা হইয়া পড়িলে শিব তাঁহাকে ছিন্ন মস্তক পুনঃ সংযোজিত করিতে বলিলেন। দেবী তাহা করিতে প্রয়াস পাইলেন বটে, কিন্তু তাহা বিফল হইল। এই সময় দৈববাণী হয়। সেই দেববাণী-অনুসারে অনুচর নন্দীকে শিব উত্তরশিরা অবস্থায় যে কোন জীবের মুণ্ড আনিবার আদেশ দিলেন। নন্দী ত্রিভুবন ঘুরিয়া অমরাবতীতে আসিয়া ইন্দ্রের ঐরাবত হস্তীকে উত্তরশিরা অবস্থায় শয়ান দেখিলেন এবং তাহার মস্তকছেদনে উদ্যত হইলেন। ঐরাবতের গর্জনে ইন্দ্রাদি দেবগণ আসিয়া পড়িলেন। ইন্দ্রের সহিত নন্দীর যুদ্ধ বাধিল। ইন্দ্রকে পরাজিত করিয়া নন্দী ঐরাবতের ছিন্ন শির আনিয়া শিবকে উপহার দিলেন। শিব ঐ মস্তক পুত্রের স্কন্ধে সংযোজন করিলেন। পুত্র জীবন লাভ করিলেন এবং এইরূপে গজানন গণেশের উৎপত্তি হইল।

বামনপুরাণ-মতে (৫৪ অঃ) স্নানকালে গৌরী আপনার দেহ-মল হইতে চতুর্ভুজ, বিশালবক্ষঃ ও লক্ষণান্বিত গজানন বিনায়কের সৃষ্টি করেন। কিন্তু গৌরী তাঁহাকে উৎসর্জনপূর্বক স্নান সমাপন করিয়া বাহিরে আসেন। অতঃপর সেই স্থানে শিব স্নান করিতে আসিয়া গণেশকে আবিষ্কার করিলেন। এখানে শিব পার্বতীর নায়ক হইলেও নায়কব্যতীত গণেশের জন্ম হওয়ায় শিব তাঁহার নাম দিলেন—বিনায়ক।

ব্রহ্মবৈবর্তপুরাণের আখ্যান আবার অন্যরূপ। তাহাতে ( গণেশ ১০-১২ অঃ ) দেখা যায়, গণেশ শ্রীকৃষ্ণের অবতার। পার্বতী পুণ্যকব্রত অবলম্বন করায় শ্রীকৃষ্ণকে পুত্ররূপে লাভ করিয়াছিলেন। গণেশের জন্মোৎসবে সমুদয় দেবদেবীর কৈলাসে সমাবেশ হইল; সকলেই পুত্র দেখিয়া ধন্য হইলেন। কিন্তু সূর্যতনয় শনি কোন দিকে না দেখিয়া অধোমুখে থাকায় পার্বতী তাঁহাকে পুত্র দেখিতে অনুরোধ করেন। শনি অমঙ্গল আশঙ্কায় তাহা করিতে না চাহিলে পার্বতী তাঁহাকে আশ্বাস দেন। তখন শনি নিতান্ত অনিচ্ছাসত্ত্বেও গণেশের মুখ দেখিবামাত্র শিশুর মস্তক দেহ হইতে বিচ্ছিন্ন হইয়া গোলোকে শ্রীকৃষ্ণের নিকট গমন করিল। দেবী শোকাভিভূতা হইয়া মূর্ছিতা হইলেন--দেবগণের মধ্যে বিষাদের ছায়া পতিত হইল। শ্রীকৃষ্ণ তৎক্ষণাৎ গরুড়পৃষ্ঠে উত্তর দিকে পুষ্পভদ্রা-তীরে গমনপূর্বক একটা হস্তী দেখিয়া তাহার মস্তক সুদর্শনচক্রদ্বারা ছেদন করিয়া আনিলেন এবং তাহা গণেশের স্কন্ধে সংযোজিত করিয়া দিলেন। মৃত গণেশের দেহে পুনরায় প্রাণসঞ্চার হইল। শ্রীকৃষ্ণের নির্দেশে গজানন গণেশ দেবতাদের মধ্যে সর্বাগ্রগণ্য হইলেন। সমুদয় দেবদেবী ও জীবগণ-কর্তৃক তিনি নানাবিধ উপচারে ও উপহারে পূজিত ও সম্মানিত হইলেন। এই কাহিনীটীর প্রচলন কৃষ্ণ-গণেশসংস্কৃতিপন্থিগণের মধ্যেও প্রচলিত। পূর্বেও বাল-গণেশের উৎপত্তি-প্রসঙ্গে এই কাহিনীটী বর্ণিত হইয়াছে।

গণেশের উৎপত্তি-সম্বন্ধে বিভিন্ন পুরাণে বিভিন্ন কাহিনী প্রচলিত থাকিলেও তাঁহার বৈশিষ্ট্য ও দেবগণের মধ্যে স্থান-সম্বন্ধে প্রায় একই নির্দেশ দেখা যায়। সর্বত্রই তিনি সর্বাগ্রগণ্য, অগ্রে পূজ্য দেবতা। তিনি বিঘ্ননাশন এবং সর্বমঙ্গলকার্যের বিধায়ক।

শিবপুরাণে দেখা যায়—আদিদেব বিষ্ণু, প্রকৃতিদেবী, দেবদেব শঙ্কর, সত্ত্বরজস্তমোগুণাত্মা সূর্য ও গণেশ— এই পাঁচ জন পূজনীয়।

'বিষ্ণুর্দেবঃ শ্রুতঃ পূর্বঃ প্রকৃতিঃ পরমা শুভা।
শঙ্করস্তপরো দেবঃ সূর্যস্তু ত্রিগুণাত্মকঃ ”
গণেশস্তত্র পঙ্‌ক্তৌ হি পূজ্যো……
শিবপুরাণ, জ্ঞান ৩২. ৫-৬

শিবপুরাণে আরও বলা হইয়াছে যে, গণেশ সকলের পূজ্য গণাধ্যক্ষ। ব্রহ্মা, বিষ্ণু ও মহেশ্বর যেমন পূজনীয় ও প্রথমে পূজ্য, গণেশও তদ্রূপ—এমন কি তাঁহাদেরও পূর্বে গণেশ পূজা পাইয়া থাকেন। গণেশের পূজা না করিয়া তাঁহাদিগের পূজা করিলে সেই পূজায় অল্প ফল হইয়া থাকে। গণেশের মুখে সিন্দূর রেখা বর্তমান, এই জন্য সিন্দূর দিয়া তাঁহার পূজা হয়। যে ব্যক্তি গন্ধপুষ্প-নৈবেদ্যাদিদানে তাঁহার পূজা করিয়া নীরাজনা কার্য করিয়া প্রদক্ষিণ করে, অথবা মাত্র নমস্কারদ্বারা উপাসনা করে, তাহার সর্বাভীষ্ট সিদ্ধ হয়।—ঐ, ৪৪. ৪২-৫৭

লিঙ্গপুরাণেও ( পূর্ব ১০৫. ১৬ ইঃ ) বর্ণিত হইয়াছে যে, গণেশ ত্রিজগতে লোকের বন্দনীয় ও পূজনীয়। যে ব্যক্তি দক্ষিণাহীন যজ্ঞ করে, গণেশ স্বর্গপথে থাকিয়া তাহার ধর্মবিঘ্ন করিতে প্রবৃত্ত হন। যে ব্যক্তি অন্যায় পথ অবলম্বন করিয়া অধ্যয়ন, অধ্যাপন, ব্যাখ্যান ও কর্মানুষ্ঠান করে, গণেশ নিয়ত তাহার প্রাণসংহারে ব্যাপৃত থাকেন। স্ববর্ণত্যাগী ও স্বধর্মরহিত নরনারীগণের প্রাণ হরণ করিয়া তাহাদিগকে সমুচিত প্রতিফল দেওয়া গণেশের কার্য। যে স্ত্রী ও পুরুষ নিয়ত তাঁহার পূজায় রত থাকে, তাহারা গাণপত্যাদিতে ক্ষান্ত হইবে না। যুবক বা বৃদ্ধ যে কেহ তাঁহার ভক্ত হউন না কেন, তিনি ভক্তকে ইহলোকে ও পরলোকে পালন করিয়া থাকেন। যে কেহ ব্রহ্মা, বিষ্ণু বা মহেশ্বরের পূজা বা তাঁহাদের উদ্দেশ্যে অগ্নিষ্টোমাদি যজ্ঞ করুন না কেন, তাঁহাকে বিঘ্ননিবারণের জন্য প্রথমে গণেশের পূজা করিতে হইবে। কোন ব্যক্তি গণেশের পূজা না করিয়া কোন কল্যাণজনক শ্রৌত স্মার্ত বা লৌকিক কার্য করিলে তাহার কল্যাণ

অকল্যাণে পরিণত হয়। সর্বক্ষেত্রেই তিনি বিঘ্ননাশন। কি দেবতা, কি মানব, সকলেরই তিনি বিপদ ভঞ্জন করিয়া থাকেন। এজন্যই তাঁহার নাম—বিঘ্নগণেশ্বর। ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র—সকলেই সিদ্ধিকামনায় তাঁহার পূজা করিয়া থাকে।

শিবপুরাণে ( জ্ঞান. ৩৪. ৫৮ইঃ ) সকলের পূজালাভের ও বিঘ্ন-নাশনের মর্যাদা লাভ করিয়া গণেশ শিবের গণাধ্যক্ষ হন। বিঘ্ননাশন হওয়ায় তিনি 'বিঘ্নহর্তা' নাম লাভ করেন ( ঐ, ৫৮ )। এই পুরাণে ( ঐ ৬২.৮৮ ) এইরূপ কথিত হইয়াছে—কার্তিক মাসের কৃষ্ণা চতুর্থী তিথির প্রথম প্রহরে পার্বতী গণেশকে উৎপাদন করেন। এজন্য তাঁহার চতুর্থী ব্রত করণীয়। ঐ চতুর্থী হইতে বর্ষান্তে আবার উক্ত চতুর্থী পর্যন্ত তাঁহার ব্রত হইয়া থাকে। যাহারা সংসারে অসীম সুখ কামনা করে, তাহাদিগের উক্ত চতুর্থী তিথিতে গণেশকে পূজা করা উচিত। অগ্রহায়ণ মাসের যে কৃষ্ণা চতুর্থী, ঐ দিনে পূজারী প্রাতঃস্নান করিয়া ব্রাহ্মণকে নিমন্ত্রণ করিবে এবং উপবাসী থাকিয়া রাত্রির প্রথম প্রহরে পুনরায় স্নান করিয়া গণেশের ধাতুময়ী, প্রবালসম্ভূতা, শ্বেত অর্কনির্মিতা, বা মৃণ্ময়ী মূর্তি নির্মাণ করিয়া প্রতিষ্ঠা করিবে। অতঃপর যথাবিহিত গন্ধপুষ্পাদি অর্ঘদানে এবং ত্রিপত্র, অগ্রশালী ও দূর্বাদল দ্বারা তাঁহার পূজা করিতে হয়। ইহার পর স্তব নমস্কারাদি দ্বারা কিরীটস্থ বালচন্দ্রের পূজা করা বিধেয়। অতঃপর নিমন্ত্রিত ব্রাহ্মণকে পূজা করিয়া ও মিষ্টান্নাদি খাওয়াইয়া নিজে মধুর ও লবণরসবর্জিত ভোজন গ্রহণ করিবে। তদন্তর প্রতিমা বিসর্জন দেওয়া হয়। ইহাই গণেশের ব্রত। বর্ষান্তে ব্রতসমাপন করিলে উদ্‌যাপন অনুষ্ঠান করণীয় ; ইহাতে দ্বাদশটী ব্রাহ্মণকে ভোজন করাইতে হয় ও একটী ঘটে গণেশের মূর্তি ধারণা করিতে হয়। অতঃপর অগ্নি-সংযোগে পদ্মদ্বারা হোম করা নিয়ম। এই মূর্তিসন্নিধানে দুইটী নারী ও দুইটী বালককেও পূজা করিয়া ভোজন করাইতে হয়। অতঃপর ব্রতানুষ্ঠাতা সেই রাত্রি জাগরণে কাটাইয়া প্রাতঃকালে

পুনরায় ঐ নারীদ্বয় ও বালকদ্বয়কে ভোজন করাইবে। ইহার পর সে ব্রতসম্পূরণার্থ পুষ্পাঞ্জলি দিয়া স্বস্তিবাচনপূর্বক ব্রাহ্মণের নিকট আশীর্বাদ ও হোমতিলক গ্রহণ করিবে এবং নমস্কার করিয়া মনে নানা অভীষ্ট প্রার্থনা করিবে। এইরূপ ব্রত করিলে অভীষ্ট ফল লাভ হয়। যথাবিহিত নিত্য গণেশের পূজা করিলেও অভীষ্টসিদ্ধি ও বিঘ্ননাশ হইয়া থাকে। লিঙ্গপুরাণের মত এই পুরাণেও চতুর্বর্ণ-কর্তৃক গণেশের পূজা নির্দিষ্ট হইয়াছে। নানাবিধ কার্যসিদ্ধির জন্য স্ত্রীলোক এবং উন্নতিকামী নৃপতি গণেশের পূজা করিবেন।

বৃহদ্ধর্মপুরাণে (মধ্য· ৩০, ৮০) গণেশ সর্বদেবতাগণ মধ্যে সর্বাগ্রে পূজ্য বলিয়া অভিহিত হইয়াছেন। তিনি সংসারবিমুখ পরম যোগী। এই পুরাণে গণেশের এই প্রকার রূপবর্ণনা আছে ঃ—ছিন্নমুণ্ড গণেশের স্কন্ধে হস্তিমুণ্ড যোজনা করিবামাত্র তিনি অতি সুন্দর, খর্ব, স্থূলতর, গজেন্দ্রবদনাম্বুজ, জবাকুসুমসঙ্কাশ, মৃগাঙ্কধবলানন চতুর্বাহু, প্রস্যন্দন্মদগন্ধলুব্ধমধুপশোভিত ও মহাদ্ভুতলোচনরূপে বিরাজ-মান হইলেন।

'শিরোযোজনমাত্রেণ বালঃ সোঽপ্যতিসুন্দরঃ।
খর্বস্থূলতরো দেবো গজেন্দ্রবদনাম্বুজঃ ॥
জবাকুসুমসঙ্কাশো মৃগাঙ্কধবলাননঃ।
চতুর্বাহুঃ স্রবদ্দানগন্ধলুব্ধালিশোভিতঃ।
রেজে শিবসমীপস্থো মহাদ্ভুতবিলোচনঃ ॥—মধ্য, ৩০, ৭৬-৭।

এই পুরাণে (মধ্য, ৩০, ৮৯-৯০) এইরূপ বলা হইয়াছে যে, যে ব্যক্তি যাত্রাকালে অথবা পুণ্যকার্যারম্ভে গণপতিকে স্মরণ করে তাহার যাত্রাকার্য সফল হয়; সমস্ত মঙ্গলকার্যেই এই গণাধিপের পূজা করিতে হয়, তাহা হইলে সমুদয় দেবতা পূজিত হইয়া কার্যসাধক হন।

বৃহদ্ধর্মপুরাণে (মধ্য, ৩০, ১০০-৬) কথিত গণেশের ৫০টী নাম এইরূপ—(১) গণেশ, (২) গণনাথ, (৩) হেরম্ব, (৪) গিরিশাত্মজ,

(৫) পার্বতীনন্দন, (৬) বীর, (৭) দেবরাজ, (৮) গজানন, (৯) লম্বোদর, (১০) বিঘ্নরাজ, (১১) যোগী, (১২) সদ্‌যোগলক্ষণ, (১৩) অগ্রপূজ্য, (১৪) চতুর্বাহু, (১৫) একদন্ত, (১৬) লিপীশ্বর, (১৭) ব্যাঘ্রচর্মাম্বর, (১৮) ধীর, (১৯) মঙ্গলরূপবান্, (২০) শুক্লাস্য, (২১) মূষিকারোহী, (২২) মোক্ষদায়ক, (২৩) দন্তকর, (২৪) দন্তী, (২৫) বৈষ্ণব, (২৬) পরমার্থদৃক্ (২৭) পঞ্চপাণি, (২৮) পঞ্চবক্ত্র, (২৯) শিব, (৩০) শঙ্কর, (৩১) ঈশ্বর, (৩২) হারগত, (৩৩) নৃত্যকারী, (৩৪) শিব-পুত্র, (৩৫) প্রবন্মদ, (৩৬) আনন্দানন্দ, (৩৬) অতিমনা, (৩৮) শৈব, (৩৯) ধর্ম, (৪০) ধনেশ্বর, (৪১) অনন্ত, (৪২) জগদাধার, (৪৩) শশিসূর্যলোচন, (৪৪) সমুদ্রপাতা, (৪৫) সমুদ্রজঠর, (৪৬) অজয়, (৪৭) দিব্যরূপ, (৪৮) বারিনাথ, (৪৯) জয়, এবং (৫০) বিজয়া।

গণেশের এই পঞ্চাশং নাম যে ব্যক্তি যাত্রাকালে, পূজায় ও দানকালে, শ্রাদ্ধে, গঙ্গাস্নানে অথবা পুত্রাদির মঙ্গলকার্যে কিংবা প্রত্যহ ত্রিসন্ধ্যা পাঠ করে বা ভক্তিমান্ হইয়া শ্রবণ করে, তাহার বিঘ্ন দূর হয়, ধনপুত্রাদির মঙ্গল হয় এবং ইষ্টদেবে ভক্তি ও বাঞ্ছিত অর্থলাভ হইয়া থাকে (ঐ, ১০৬-৭)। নন্দী ইন্দ্রকে জয় করিয়া ঐরাবতের মস্তক আনয়ন করিয়া দিলে সেই মস্তক গণেশের স্কন্ধে সংযোজিত হয়। ঐরাবত ছিল একদন্ত, এজন্য ব্রহ্মা গণেশের নাম 'একদন্ত' রাখেন (ঐ, ৮৬)। এতদ্ব্যতীত ব্রহ্মা তাঁহার বীজরূপ নাম দিলেন 'হেরম্ব' ও নিন্দনীয়ভাবে নাম দিলেন 'লম্বোদর' (ঐ, ৭৯) এবং বিঘ্নরাশি নাশ করেন বলিয়া নাম দিলেন 'বিঘ্নেশ' (ঐ, ৮৮)।

ব্রহ্মবৈবর্তপুরাণে (গণেশ, ১৩ অঃ) গণেশের বিষ্ণু-কর্তৃক প্রদত্ত নামের সংখ্যা আটটী—(১) বিঘ্নেশ, (২) গণেশ, (৩) হেরম্ব, (৪) গজানন, (৫) লম্বোদর, (৬) একদন্ত, (৭) শূর্পকর্ণ, এবং (৮) বিনায়ক। ৪৪ অঃ 'বিনায়ক' নামের পরিবর্তে 'গুহাগ্রজ'। এই পুরাণে নামাষ্টকের এইরূপ অর্থ প্রদত্ত হইয়াছে :—গ-শব্দের অর্থ

